তং শান্তমচলমদ্বয়ানন্দবিজ্ঞানঘন এবাস্মি তদেব মে পরমং ধাম তদেব শিখা চ তদেবোপবীতঞ্চ যদা পদে নিত্যপূতস্থঃ তদেবাবস্থানম্ ॥ ৯ ॥

তন্নিত্যত্বাৎ তদ্বিনাশ্যয়োরজ্ঞানতদ্বাসনয়োরপি নিবৃত্তির্নিত্যেত্যর্থঃ। "তন্নিত্যপূতস্থঃ" ইতি কেষাঞ্চিৎ পাঠঃ। তত্র তস্মিন্ নিত্যপূতে পরমাত্মনি স্থিত ইত্যর্থঃ। বুধ্যমানস্য পরমাত্মনস্তার্কিকেশ্বরবৎ তটস্থত্বশঙ্কাং বারয়তি তৎ স্বয়মিতি। যং বেদান্তবেদ্যং পরং ব্রহ্মাস্তি তৎ স্বরূপং নতু মাদন্য ইত্যেবং নিশ্চিত্য যোগিনোঽবস্থিতির্ভবতি ॥ ৮ ॥

অনুভব-প্রকারমাহ তং শান্তমিতি। পদত্রয়ে দ্বিতীয়া প্রথমার্থে দ্রষ্টব্যা। যঃ পরমাত্মা শান্তঃ ক্রোধাদি বিক্ষেপরহিতঃ অচলঃ গমনাদিক্রিয়ারহিতঃ অদ্বয়ঃ স্বগত-সজাতীয়-বিজাতীয়ভেদরহিতঃ সচ্চিদানন্দৈকরসোঽস্তি স এবাহমস্মি তদেব ব্রহ্মতত্ত্বং মে মম যোগিনঃ পরমং ধাম বাস্তবং স্বরূপং নত্বেতৎ কর্তৃত্বভোক্তৃত্বাদিযুক্তং তস্য মায়িকত্বাৎ। আচার ত্যাগে দোষমাশঙ্ক্য নিরস্যতি তদেব শিখা চ তদেবোপবীতঞ্চেতি।

---

করিয়া থাকেন; অতএব যোগিগণের জ্ঞানের নিত্যতা জানা যায় এবং জ্ঞানের নিত্যতা প্রযুক্তই জ্ঞাননাশ্য অজ্ঞান ও বাসনার নিত্যনিবৃত্তি হইতে পারে; সুতরাং যিনি বেদান্তবেদ্য পরব্রহ্ম, তৎস্বরূপ নিশ্চয় করিয়া যোগিগণের অবস্থিতি হয়, অর্থাৎ তাঁহারা সর্ব্বদাই পরমাত্মাতে স্থির থাকেন ॥ ৮ ॥

যে পরমাত্মা শান্ত, অর্থাৎ ক্রোধাদিবিক্ষেপরহিত, অচল, অর্থাৎ গমনাগমনাদিক্রিয়ারহিত এবং অদ্বয়, অর্থাৎ স্বগত স্বজাতীয় ও বিজাতীয় ভেদরহিত, সেই সচ্চিদানন্দই একরসস্বরূপ, আমিই সেই পরমাত্মা এবং সেই ব্রহ্মই আমার পরম ধাম, পরমহংসগণ এইরূপ ভাবনা করিবে। এইক্ষণ পরমহংসদিগের আচারত্যাগে দোষ আশঙ্কা করিয়া তাহা নিরাস করিতেছেন।—জ্ঞানই পরমহংসদিগের শিখা, জ্ঞানই যজ্ঞোপবীত এবং জ্ঞানই কর্ম্মাঙ্গমন্ত্র ও ব্রহ্ম "সশিখং বপনং কৃত্বা" ইত্যাদি শ্রুতিতে ব্রহ্মোপনিষদে

পরমাত্মাত্মনোরেকত্বজ্ঞানেন তয়োর্ভেদ এব বিভগ্নঃ যা সা সন্ধ্যা। সর্ব্বান্ কামান্ পরিত্যজ্যাদ্বৈতে পরম-স্থিতিঃ ॥ ১০ ॥

---

তদেব জ্ঞানমেব শিখা চোপবীতঞ্চ। চকারাভ্যাং মন্ত্রদ্রব্যরূপে অপি কর্ম্মাঙ্গে। জ্ঞানমেব যদাম্নাতমাথর্ব্বণিকৈব্র্রহ্মোপনিষদি "সশিখং বপনং কৃত্বা" ইত্যাদি। অত্র "যদা পদে নিত্যপূতস্থস্তদেবাবস্থানম্" ইতি গ্রন্থঃ শিষ্টৈর্নাদৃতঃ ॥ ৯ ॥

সন্ধ্যালোপে দোষমাশঙ্ক্যাহ পরমাত্মাত্মনোরেকত্বজ্ঞানেন তয়োর্ভেদ এব বিভঙ্গঃ যা সা সন্ধ্যেতি। জীবব্রহ্মণোরৈক্যজ্ঞানেন মহাবাক্যত্বেন তয়োর্যঃ প্রতীতো ভেদঃ বিশেষেণ ভগ্নঃ পুনর্ভ্রান্ত্যনুদয়াৎ যা ইয়মেকত্ব-বুদ্ধিঃ সৈবোভয়োরাত্মনোঃ সন্ধৌ জাতত্বাৎ সন্ধ্যা অহোরাত্রয়োঃ সন্ধা-বনুষ্ঠীয়মানা ক্রিয়া সন্ধ্যা যথা তদ্বৎ তথা চ নাস্ত্য প্রত্যবায়ঃ। কোঽয়ং মার্গ ইত্যস্য অসৌ স্বপুত্রেত্যাদিনা উত্তরমুক্তম্। কা স্থিতিরিত্যেতস্য মহাপুরুষ ইত্যাদিনা সঙ্ক্ষিপ্যোত্তরমুক্তম্। সংশয়বিপর্য্যয়েত্যাদিনা প্রপঞ্চ্য

আথর্ব্বণিকেরা কেবল জ্ঞানই স্বীকার করিয়াছেন। সেই জ্ঞান উৎপন্ন হই-লেই যোগিগণ নিত্যপূতস্থ, অর্থাৎ ব্রহ্মনিষ্ঠ হইয়া যে অবস্থিতি করেন, তাহাই জ্ঞানিদিগের অবস্থান, কিন্তু এই গ্রন্থ শিষ্টদিগের আদৃত নহে ॥ ৯ ॥

সন্ধ্যালোপে দোষ আশঙ্কা করিয়া বলিতেছেন।—জীব ও পরমাত্মার একত্বজ্ঞানে উভয়ের যে ভেদ, তাহাই সন্ধ্যা, অর্থাৎ জীব ও ব্রহ্মের ঐক্য-জ্ঞান হইলে তাহাদিগের যে ভেদপ্রতীতি, এই একত্ববুদ্ধিই জীব ও ব্রহ্মের সন্ধিতে জাত, অতএব ইহাই দিবারাত্রির সন্ধিতে অনুষ্ঠীয়মান সন্ধ্যা-ক্রিয়ার ন্যায়; সুতরাং পরমহংসদিগের বাহ্যসন্ধ্যা পরিত্যাগে প্রত্যবায় নাই। পরমহংসদিগের মার্গ কি? "স্বপুত্র" ইত্যাদি বাক্যে তাহার উত্তর উক্ত হইয়াছে এবং তাঁহাদিগের স্থিতি কিরূপ? "মহাপুরুষ" ইত্যাদি বাক্যে তাহারও সংক্ষেপে উত্তর কথিত হইয়াছে, এইক্ষণ তাহাই বিস্তার করিয়া উপসংহার করিতেছেন। বাস্তবিক পরমহংসগণ সকল কাম

জ্ঞানদণ্ডো ধৃতো যেন একদণ্ডী স উচ্যতে।
কাষ্ঠদণ্ডো ধৃতো যেন সর্ব্বাশী জ্ঞানবর্জ্জিতঃ ॥

---

ইদানীমুপসংহরতি সর্ব্বান্ কামান্ পরিত্যজ্যাদ্বৈতে পরমস্থিতিরিতি। ক্রোধলোভাদীনাং কামপূর্ব্বকত্বাৎ কামপরিত্যাগেন চিত্তদোষাঃ সর্ব্বে ত্যজ্যন্তে। অতএব বাজসনেয়িনাম্ "অথো খল্বাহুঃ কামময়ঃ স এবায়ং পুরুষঃ" ইতি ॥ ১০ ॥

ননু মাভূৎ কর্ম্মমার্গত্যাগে দোষঃ চতুর্থাশ্রমলিঙ্গত্যাগনিমিত্তো দোষঃ স্যাদেব ইত্যত আহ জ্ঞানদণ্ড ইত্যাদি। ত্রিদণ্ডিনো যথা বাগ্দণ্ডো মনোদণ্ডঃ কায়দণ্ডশ্চেতি ত্রিবিধো দণ্ডঃ এবমেকদণ্ডিনো দ্বিবিধঃ জ্ঞানদণ্ডঃ কাষ্ঠদণ্ডশ্চেতি। তেষাং স্বরূপঞ্চ দক্ষেণোক্তম্—"বাগ্দণ্ডে মৌনমাতিষ্ঠেৎ কর্ম্মদণ্ডে ত্বনীহতা। মানসস্য তু দণ্ডস্য প্রাণায়ামো বিধীয়তে ॥" ইতি। এবং সতি মৌনাদীনাং বাগাদিদমনহেতুত্বাৎ যথা দণ্ডত্বং তথৈব অজ্ঞানতৎকার্য্যয়োর্দ্দমনহেতোর্জ্ঞানস্যাপি দণ্ডত্বম্। অয়ং জ্ঞানদণ্ডো

পরিত্যাগ করিয়া অদ্বৈত পরমাত্মাতে অবস্থিতি করিবে। কামনা থাকিলে ক্রোধলোভাদি জন্মে; সুতরাং কামনা পরিত্যাগে সকল চিত্তদোষই পরিত্যক্ত হইয়া থাকে; অতএব বাজসনেয়ীরা বলিয়া থাকেন যে, কামময়ই পুরুষ ॥ ১০ ॥

যদিও পরমহংসদিগের কর্ম্মমার্গত্যাগে দোষ না হউক, তথাপি চতুর্থাশ্রমবিহিত লিঙ্গত্যাগে তাহার দোষ হইতে পারে, এই আশঙ্কায় বলিতেছেন।—যাহারা ত্রিদণ্ডী তাহাদিগের বাগ্দণ্ড, মনোদণ্ড এবং কায়দণ্ড এই ত্রিবিধ দণ্ড আছে। আর যাহারা একদণ্ডী তাহাদিগের জ্ঞানদণ্ড ও কাষ্ঠদণ্ড এই দ্বিবিধ দণ্ড প্রসিদ্ধ। দক্ষ ইহাদিগের স্বরূপ বলিয়াছেন যে, বাগ্দণ্ডে মৌন আশ্রয় করিবে, কাষ্ঠদণ্ডে ইচ্ছাত্যাগ করিবে এবং মানসদণ্ডে প্রাণায়াম বিধেয়। যেমন মৌনাদি বাগাদির দমনহেতুবিধায় মৌনাদিকে দণ্ড বলা যায়, সেইরূপ জ্ঞানই অজ্ঞান এবং অজ্ঞানকার্য্যের দমনহেতুপ্রযুক্ত জ্ঞানের দণ্ডত্ব হইতেছে। যে পরমহংস

স যাতি নরকান্ ঘোরান্ মহারৌরবসংজ্ঞকাম্।
ইদমন্তরং জ্ঞাত্বা স পরমহংসঃ ॥ ১১ ॥
আশাম্বরো ন নমস্কারো ন স্বধাকারো ন নিন্দাস্তুতির্ন
বষট্কারো যাদৃচ্ছিকো ভবেদ্ভিক্ষুঃ ॥ ১২ ॥

---

যেন পরমহংসেন ধৃতঃ স এব মুখ্য একদণ্ডীত্যুচ্যতে। মানসস্য জ্ঞানদণ্ডস্য চিত্তবিক্ষেপেণ বিস্মৃতির্মাভূদিতি স্মারকঃ কাষ্ঠদণ্ডো ধ্রিয়তে। এতদেব জ্ঞাত্বা বেষমাত্রেণ পুরুষার্থসিদ্ধিমভিপ্রেত্য যেন পরমহংসেন কাষ্ঠদণ্ডো ধৃতঃ স বহুবিধযাতনোপেতত্বাৎ ঘোরান্ মহারৌরবসংজ্ঞকান্ নরকান্ যাতি প্রাপ্নোতি। তত্র হেতুঃ যতঃ সর্ব্বাশী বর্জ্জ্যাবর্জ্জ্যমকৃত্বা সর্ব্বমশ্নাতি। ইদং জ্ঞানদণ্ডকাষ্ঠদণ্ডয়োর্যৎ অন্তরম্ উত্তমত্বাধমত্বলক্ষণমুক্তং তজ্জ্ঞাত্বা উত্তমং জ্ঞানদণ্ডং যো ধারয়তি স এব পরমহংসো মুখ্যো জ্ঞেয় ইত্যর্থঃ ॥ ১১ ॥

ননু মা ভূদস্য কাষ্ঠদণ্ডঃ অন্যা তু চর্য্যা কীদৃশী? ইত্যাশঙ্ক্যাহ আশাম্বর ইত্যাদি। আশা এবাম্বরং যস্য সঃ দিগ্বাসাঃ ন নমস্কারঃ কর্ত্তব্যো যস্য স

---

এই জ্ঞানদণ্ড ধারণ করিয়াছেন, তাহাকেই মুখ্যদণ্ডী বলা যায়। চিত্তবিক্ষেপদ্বারা জ্ঞানদণ্ডের বিস্মৃতি হইতে পারে, এই নিমিত্ত জ্ঞানদণ্ডের স্মারকস্বরূপ কাষ্ঠদণ্ড ধারণ করে। ইহা জানিয়াও যে পরমহংস কোন অভিপ্রেত সিদ্ধির নিমিত্ত বেশকরণার্থ কাষ্ঠদণ্ড ধারণ করেন, সেই পরমহংস বহুবিধ জাতনোপেত ঘোর মহারৌরবনাম নরকে গমন করেন। যেহেতু পরমহংসগণ বর্জ্জ্যাবর্জ্জ্যজ্ঞান পরিত্যাগ করিয়া সকলই ভোজন করিতে পারেন, অতএব তাহার বেশাদি করিয়া অভিপ্রেত সিদ্ধির নিমিত্ত দণ্ডধারণ সর্ব্বথা বিগর্হিত, যিনি এইরূপ জ্ঞানদণ্ড ও কাষ্ঠদণ্ডের উত্তমাধমতা জানিয়া কেবল জ্ঞানদণ্ডই ধারণ করেন, তিনিই মুখ্য পরমহংস পদবাচ্য। ১১ ॥

যদি পরমহংস যোগিদিগের কাষ্ঠদণ্ড ধারণ না হউক, তথাপি তাহাদিগের অন্যান্য আচরণ কিরূপ? এই আশঙ্কায় বলিতেছেন।—পরম-

নাবাহনং ন বিসর্জ্জনং ন মন্ত্রো ন ধ্যানং নোপাসনঞ্চ ন লক্ষ্যং নালক্ষ্যং ন পৃথক্ নাপৃথক্ নাহং নত্বম্ ন সর্ব্ব-

ন নমস্কারঃ। নিষেধার্থমকারস্য সমাসত্বান্নলোপাভাবঃ। তদুক্তং "নির্নম-স্কারমস্তুতিম্" ইতি। শ্রাদ্ধাদাবপি ন স্বধাকারোঽস্য স তথা ন নিন্দা-স্তুতিঃ। নিন্দাপূর্ব্বেত্যাদিবাক্যে পরৈঃ কৃতয়া নিন্দয়া অস্য ক্লেশো নিবা-রিতঃ অত্র তু স্বকর্ত্তৃকে নিন্দাস্তুতী নিষিধ্যেতে। যাদৃচ্ছিকঃ নির্ব্বন্ধ-রহিতশ্চ ভবেৎ স্যাৎ ভিক্ষুঃ পরমহংসঃ॥ ১২॥

নন্বস্তি নির্ব্বন্ধঃ "ভিক্ষাটনং জপঃ শৌচং স্নানং সুরার্চ্চনম্। কর্ত্তব্যানি ষড়েতানি সর্ব্বদা নৃপদণ্ডবৎ॥" ইতি মুখ্যস্য ভেদাদর্শিত্বাত্তন্ন সম্ভবতি ইত্যভিপ্রায়েণাহ নাবাহনমিত্যাদি। ধ্যানং স্মরণম্ উপাসনং পরি-চর্য্যেতি ভেদঃ। যথা স্তুতিনিন্দাদি লৌকিকং ন যথা দেবপূজাদি ধর্ম্ম-শাস্ত্রীয়ং ন তথৈব তত্ত্বমস্যাদি জ্ঞানশাস্ত্রীয়মপি। লক্ষ্য বাচ্যাদি ব্যবহার্য্যং

হংসেরা দিগম্বর হইয়া থাকিবে এবং তাঁহারা নমস্কার করেন না, শ্রুতিতে লিখিত আছে যে, পরমহংসগণ নির্নমস্কার ও নিঃস্তুতি। আর শ্রাদ্ধাদি কার্য্যেও তাহারা স্বধাশব্দ উচ্চারণ করিবে না, অপরে তাহাদিগকে নিন্দা করিলে তাহাদিগের ক্লেশ নিবারিত হয় এবং তাহারা কাহারও নিন্দা বা স্তব করিবে না, বষট্কার উচ্চারণেও তাহাদিগের অধিকার নাই এবং পরমহংস ভিক্ষুকেরা কোন নির্ব্বন্ধ, অর্থাৎ কোন নিয়মের বশীভূত হইবে না॥ ১২॥

পূর্ব্ব শ্রুতিতে উক্ত হইয়াছে যে, পরমহংস যোগিগণের কোন নির্ব্বন্ধ নাই, তাহারা যথেচ্ছাচারী ও "ভিক্ষাচরণ, জপ, শৌচ, স্নান, ধ্যান, দেবার্চ্চন, এই ষট্কর্ম্ম রাজদণ্ডের ন্যায় পরমহংসদিগের অবশ্য কর্ত্তব্য" এই শাস্ত্রানুসারে তাহাদিগের ভিক্ষাচরণাদি নির্ব্বন্ধ দেখা যাইতেছে। এইক্ষণ মুখ্যের ভেদদর্শিত্বপ্রযুক্ত তাহাও সম্ভবিতেছে না। এই অভি-প্রায়ে বলিতেছেন, পরমহংস যোগিদিগের আবাহন বা বিসর্জ্জন নাই, মন্ত্র নাই এবং ধ্যান বা উপাসনা কিছুই নাই। ধ্যানশব্দার্থ স্মরণ এবং

ঋানিকেতস্থিতিরেব স ভিক্ষুর্হাটকাদীনাং নৈব পরিগ্রহেৎ ন লোকং নাবলোকনঞ্চ ॥ ১৩ ॥

---

যোগিনামিত্যাহ ন লক্ষ্যমিতি। সাক্ষিচৈতন্যং ত্বং পদেন লক্ষ্যং দেহাদি বিশিষ্টং চৈতন্যং ত্বং পদেন বাচ্যং ন লক্ষ্যং নালক্ষ্যং তদপি তস্য ন ব্যবহার্য্যমিত্যর্থঃ। চিৎপদার্থো জড়াৎ পৃথক্ তত্ত্বংপদয়োর্ব্বাচ্যং পৃথক্ লক্ষ্যং পৃথক্ ইত্যপি যোগিনো নাস্তি স্বদেহনিষ্ঠো বাচ্যোঽর্থোঽহং পর-দেহ নিষ্ঠস্ত্বং তদপ্যস্য নাস্তি সর্ব্বং খল্বিদং ব্রহ্মেত্যপি ন চকারাদসর্ব্বং ন কিঞ্চিদস্তীত্যপি তস্য নাস্তি তচ্চিত্তস্য ব্রহ্মণি বিশ্রান্তত্বাৎ অতএব অনি-কেতস্থিতিরেব স ভিক্ষুঃ যদি নিয়তবাসার্থং কঞ্চিন্মঠং সম্পাদয়েৎ তদা তস্মিন্ মমত্বে সতি তদীয়হানৌ বৃদ্ধৌ বা চিত্তং বিক্ষিপেৎ। মঠবৎ হাট-কাদীনাং সুবর্ণরজতাদিপাত্রাণাং ভিক্ষাচমনাদ্যর্থানামেকমপি নৈব পরি-

---

উপাসনাশব্দার্থ পরিচর্য্যা; সুতরাং ধ্যান ও উপাসনার ভেদ দেখা যায়। যেমন পরমহংস যোগিদিগের স্তুতিনিন্দাদি লৌকিক ধর্ম্ম নাই, সেইরূপ দেবপূজাদি শাস্ত্রীয়ধর্ম্ম এবং তত্ত্বমস্যাদি জ্ঞানশাস্ত্রীয় ধর্ম্মও নাই। আর সাক্ষিচৈতন্যস্বরূপ তৎ পদের লক্ষ্য এবং দেহাদিবিশিষ্ট চৈতন্য ত্বং পদের বাচ্য, এইরূপ লক্ষ্যালক্ষ্যও তাহাদিগের নাই, অর্থাৎ যোগিরা লক্ষ্যালক্ষ্য ব্যবহার করেন না। চিৎপদার্থ জড় হইতে পৃথক্, ইত্যাদিরূপে তাহা-দিগের পৃথক্ অপৃথক্ জ্ঞান নাই, আর স্বদেহনিষ্ঠবাচ্য অহং এবং পর-দেহনিষ্ঠবাচ্য ত্বং পদার্থ, এইরূপ জ্ঞানও পরমহংসদিগের থাকে না। যেহেতু তাহাদিগের চিত্ত ব্রহ্মেতে বিশ্রান্ত থাকে; অতএব সকলই ব্রহ্ম-স্বরূপ এবং ব্রহ্মভিন্ন আর কিছুই নাই, এইরূপ জ্ঞানও পরমহংসদিগের অসম্ভব। তাহারা নিয়ত বাসার্থ কোন নিকেতন করিবে না, সর্ব্বদা অনাশ্রয়ে বাস করিবে। যদি তাহারা নিয়ত বাসের নিমিত্ত কোন মঠাদি নির্ম্মাণ করে, তাহাহইলে সেই মঠে মমতা জন্মে এবং সেই মঠের হ্রাসবৃদ্ধিতে চিত্তবিক্ষেপ হইতে পারে, এইরূপ সুবর্ণ রজতাদিপাত্র ব্যব-হার করাও বিধেয় নহে, কারণ তাহাতে মমতা জন্মিলে চিত্তচাঞ্চল্য

অথাবলোকনমাত্রেণ অবাধক ইতি চেৎ তদ্‌বাধকো-
ঽস্ত্যেব। যস্মাদ্ভিক্ষুর্হিরণ্যং রসেন দৃষ্টঞ্চ স ব্রহ্মহা ভবেৎ।

গ্রহেৎ নাপি গৃহ্ণীয়াৎ বিকরণব্যত্যয়ঃ। যদাহ যমঃ—"হিরণ্ময়ানি পাত্রাণি কৃষ্ণায়সময়ানি চ। যতীনাং তান্যপাত্রাণি বর্জ্জয়েজ্‌জ্ঞানি-ভিক্ষুকঃ॥" ইতি। তথা ন লোকং জনং শিষ্যবর্গং পরিগ্রহেৎ। ন কেবলং লোকং ত্যজেৎ কিন্তু নাবলোকনঞ্চ সান্নিধ্যাল্লোকস্তৈবাবলোক-নঞ্চ ন কুর্য্যাৎ॥ ১৩॥

যোগিনো লৌকিকবৈদিকব্যবহারগতানাং বাধকানাং বর্জ্জনমভি-হিতম্। অথ প্রশ্নোত্তরাভ্যামত্যন্তবাধকং প্রদর্শ্য তদ্বর্জ্জনমাহ অবাধক ইতি চেৎ তদ্বাধকোঽস্ত্যেবেতি। অথাবলোকনমাত্রেণেতি প্রক্ষিপ্তম্ বাক্যোপক্রম আকরঃ। তত্রাপি হিরণ্যস্যাত্যন্তবাধকত্বমাহ যস্মাদ্ভিক্ষু-রিত্যাদিনা রসেন প্রেম্না। ব্রহ্মহা ইতি ব্রহ্মৈব সত্যমন্যৎ মিথ্যা ইত্য-নঙ্গীকারাৎ ব্রহ্ম তেন হতমিব ভবতি তেন ব্রহ্মহা ভবেৎ। যৎ স্মৃতিঃ—

---

জন্মিতে পারে; অতএব যোগী পরমহংসগণ ভিক্ষাচরণ ও আচমনার্থ স্বর্ণ রজতাদিপাত্র গ্রহণ করিবে না। যম বলিয়াছেন যে, স্বর্ণময় পাত্র ও কৃষ্ণলৌহনির্ম্মিত পাত্র যতিদিগের পক্ষে অপাত্রমধ্যে পরিগণিত; সুতরাং জ্ঞানী ভিক্ষুকগণ তাহা বর্জ্জন করিবে। আর পরমহংস যোগীরা লোক পরিত্যাগ করিবে, অর্থাৎ শিষ্যাদি গ্রহণ করিবে না, কিম্বা লোক-সমাজে গমন করিবে না, পরন্তু নিকটে কোন লোক উপস্থিত হইলেও তাহারা লোকের প্রতি দৃষ্টিপাত করিবে না॥ ১৩॥

ইতিপূর্ব্বে যোগিদিগের লৌকিক ও বৈদিক ব্যবহারবশত বাধক সকলের বর্জ্জন কথিত হইয়াছে, এইক্ষণে প্রশ্নোত্তরচ্ছলে অত্যন্ত বাধক প্রদর্শন করিয়া তাহার বর্জ্জন কথিত হইতেছে। যদিও পরমহংসদিগের বাধক সম্ভব আছে বটে, তথাপি তাঁহারা অবলোকনমাত্রই অবাধক হইতে পারেন, অর্থাৎ যোগীরা দর্শনমাত্র সকল বাধা নিবারণ করিতে পারেন। হিরণ্যাদিই যোগিদিগের যোগসাধনে বিশেষ বাধক, তাহাতেও

**যস্মাদ্ভিক্ষুর্হিরণ্যং রসেন স্পৃষ্টঞ্চ স পৌল্কসো ভবেৎ যস্মাদ্ভিক্ষুর্হিরণ্যং রসেন গ্রাহ্যঞ্চ স আত্মহা ভবেৎ**

"ব্রহ্ম নাস্তীতি যো ব্রূয়াৎ দ্বেষ্টি ব্রহ্মবিদঞ্চ যঃ। অভূতব্রহ্মবাদী চ ত্রয়স্তে ব্রহ্মঘাতকাঃ॥" ইতি। যদ্বা ব্রহ্মঘ্ন ইতি তস্য নরকো ভবতি। পৌল্কস ইতি নিষাদাচ্ছূদ্রায়াং জাতঃ পুক্কসঃ প্রজ্ঞাদিত্বাৎ পৌকসঃ বর্ণব্যত্যয়েন পৌল্কসঃ তত্তুল্য ইতি যাবৎ। যৎ স্মৃতিঃ—"পতত্যসৌ ধ্রুবং ভিক্ষুর্যস্য ভিক্ষোর্দ্বয়ং ভবেৎ। ধীপূর্ব্বং রেত উৎসর্গো দ্রব্যসংগ্রহ এব চ॥" ইতি। আত্মহা ইতি অসঙ্গস্যাভোক্তুরাত্মনো হিরণ্যসঙ্গিত্বভোক্তৃত্বাঙ্গীকারাৎ। যৎ স্মৃতিঃ—"অন্যথা সন্তমাত্মানমন্যথা প্রতিপদ্যতে। কিং তেন ন কৃতং পাপং চৌরেণাত্মাপহারিণা॥" ইতি। শ্রুতিরপি তস্যান্ধতামিস্রলোকা-

যোগের বাধা জন্মাইতে পারে না। যদি যোগীরা হিরণ্যের আকাঙ্ক্ষা করিয়া তাহা দর্শন করেন, তাহাহইলে তাহারা ব্রহ্মহা হইয়া থাকেন, অর্থাৎ ব্রহ্মই সত্য, অন্য সমুদায়ই মিথ্যা, এইরূপ অস্বীকারেই ব্রহ্মহত হইতেছেন। স্বর্ণের প্রতি আদর করিলেই তাহাদিগের উক্ত জ্ঞান নষ্ট হইল। স্মৃতিতে লিখিত আছে যে, যিনি "ব্রহ্ম নাই" এইরূপ বলেন, ব্রহ্মজ্ঞানীকে দ্বেষ করেন এবং যিনি অভূত ব্রহ্মবাদী, এই তিন ব্যক্তিই ব্রহ্মঘাতক বলিয়া অভিহিত হয়েন, অথবা যে পরমহংস হিরণ্যের আদর করেন, তিনি ব্রহ্মবধজনিত পাপভাগী হইয়া নরকভোগ করিয়া থাকেন। যে যোগী হিরণ্যের প্রতি প্রেম করিয়া তাহা স্পর্শ করেন, তিনি চণ্ডাল-তুল্য হন। স্মৃতিতে লিখিত আছে যে, যে ভিক্ষু জ্ঞানপূর্ব্বক রেতস্ত্যাগ করেন এবং যিনি দ্রব্য সংগ্রহ করেন, এই দ্বিবিধ ভিক্ষুই নরকে পতিত হইয়া থাকেন। আর যে পরমহংস হিরণ্যে অনুরক্ত হইয়া তাহা গ্রহণ করেন, তিনি আত্মহা হইয়া থাকেন, অর্থাৎ অসঙ্গ আত্মার হিরণ্যসঙ্গিত্ব-প্রযুক্ত ভোক্তৃত্ব স্বীকার করেন। স্মৃতিতে লিখিত আছে যে, যিনি এক প্রকারে বিদ্যমান আত্মাকে অন্য প্রকারে প্রতিপাদন করেন, সেই আত্মাপহারী চোর কি পাপ না করিতে পারে? শ্রুতিও আত্মঘাতীর

যস্মাদ্ভিক্ষুর্হিরণ্যং যো ন দৃষ্টঞ্চ ন স্পৃষ্টঞ্চ ন গ্রাহ্যঞ্চ সর্ব্বে কামা মনোগতা ব্যাবর্ত্তন্তে ॥ ১৪ ॥

দুঃখেনোদ্বিগ্নঃ সুখে নিস্পৃহঃ ত্যাগো রাগে সর্ব্বত্র শুভাশুভয়োরনভিস্নেহঃ ন দ্বেষ্টি ন প্রমোদশ্চ সর্ব্বেষামি-

---

নাহ—"অসূর্য্যা নাম তে লোকা অন্ধেন তমসা বৃতাঃ। তাংস্তে প্রেত্যাভিগচ্ছন্তি যে কে চাত্মহনো জনাঃ ॥" ইতি। ন দৃষ্টঞ্চ ন স্পৃষ্টঞ্চ ন গ্রাহ্যঞ্চেতি ইচ্ছেদিতি শেষঃ। চকারৈঃ শ্রুতঞ্চ কথিতঞ্চ ব্যবহৃতঞ্চ নেচ্ছেদিতি সমুচ্চয়ঃ। দর্শন-স্পর্শন গ্রহণবদভিলাষপূর্ব্বক-হিরণ্যবৃত্তান্তশ্রবণ-তদ্‌গুণকথন-তদীয়ক্রিয়াদিব্যবহারা অপি প্রত্যবায়হেতব ইত্যর্থঃ। হিরণ্যবর্জ্জনস্য ফলমাহ সর্ব্বে কামা মনোগতা ইতি। পুত্রভার্য্যাদীনাং হিরণ্যমূলকত্বাদিতি ভাবঃ ॥ ১৪ ॥

কামনিবৃত্তেঃ স্থিতপ্রজ্ঞত্বং ফলমাহ দুঃখেনোদ্বিগ্ন ইতি। দুঃখে সতি উদ্বেগং ন গতঃ সুখে অভিলাষরহিতঃ স্থিতপ্রজ্ঞ ইত্যর্থঃ। সুখদুঃখয়োরবিক্ষেপকত্বেন তৎসাধনয়োরপ্যবিক্ষেপকত্বমাহ ত্যাগো রাগে ইতি।

---

অন্ধতামিস্র নামক নরক নির্দ্দিষ্ট করিয়াছেন, অর্থাৎ যাঁহারা আত্মঘাতী, তাঁহারা এই লোক হইতে পরলোকে গমন করিয়া সূর্য্যবিহীন এবং অন্ধকারাবৃত স্থানে গমন করে। আর যে সকল যোগীরা হিরণ্যের লাভ কামনায় তাহা দর্শন করেন না, স্পর্শ করেন না, গ্রহণ করেন না, ইচ্ছা করেন না। পরন্তু হিরণ্যের দর্শন, স্পর্শন গ্রহণের ন্যায় অভিলাষপূর্ব্বক হিরণ্যবৃত্তান্ত শ্রবণ, তাহার গুণ কথন এবং হিরণ্যের ক্রিয়াদি ব্যবহারও পাপহেতু; সুতরাং হিরণ্যত্যাগী ব্যক্তিরাই সর্ব্বকাম-সম্পন্ন হইতে পারেন ॥ ১৪ ॥

স্থিতপ্রজ্ঞত্বই কামনানিবৃত্তির ফল বলিয়া কথিত হয়, অর্থাৎ যিনি দুঃখে উদ্বেগী হন না এবং সুখে অভিলাষ করেন না, তিনিই স্থিতপ্রজ্ঞ বলিয়া অভিহিত হয়েন। সুখ ও দুঃখ যাহাকে চঞ্চল করিতে পারে না; সুতরাং সুখদুঃখের সাধনও তাহাকে চঞ্চল করিতে সমর্থ হয় না। পরম-

ন্দ্রিয়াণাং গতিরুপরমতে জ্ঞানে স্থিরস্তুঃ য আত্মন্যেবাব-
স্থীয়তে স এব যোগী চ স এব জ্ঞানী চ ॥ ১৫ ॥

রাগে রঞ্জনহেতৌ ঐহিকামুষ্মিকে স্বস্ত ত্যাগো ভবতি ফলানপেক্ষত্বাৎ। রাগত্যাগং বিবৃণোতি সর্ব্বত্র শুভাশুভয়োরিতি। অনভিস্নেহোঽনভিদ্বেষ ইত্যপি জ্ঞেয়ম্। রাগত্যাগস্য ফলমাহ ন দ্বেষ্টি ন প্রমোদঞ্চেতি। প্রতিকূলান্ ন দ্বেষ্টি অনুকূলং দৃষ্ট্বা প্রমোদঞ্চ ন যাতি। ততঃ কিং স্যাদত আহ সর্ব্বেষামিন্দ্রিয়াণাং গতিরুপরমতে ইতি। সুখপ্রাপ্তয়ে দুঃখপরিহারায় চ ইন্দ্রিয়প্রবৃত্তিঃ তদ্দ্বয়স্য যোগিনোঽনুদ্দেশ্যত্বাদিন্দ্রিয়োপরম ইতি ভাবঃ। নমু নির্ব্বীজো যোগো দুঃসাধ্য ইত্যাশঙ্ক্য পরমপ্রেমাস্পদাত্মাবলম্বত্বাৎ সুসাধ্য এবেত্যাশয়েন আত্মনিষ্ঠামুপসংহরতি য আত্মন্যেবাবস্থীয়তে ইতি। অবতিষ্ঠতে ইতি বাচ্যে ব্যত্যয়ঃ। তদুক্তম্—"ন সুখং দেবরাজস্য ন সুখং চক্রবর্ত্তিনঃ। যৎ সুখং বীতরাগস্য জ্ঞাননিষ্ঠস্য যোগিনঃ॥" ইতি। ইন্দ্রিয়োপরতৌ চ ন কদাচিদাত্মনি নির্ব্বিকল্পকসমাধের্ব্বিঘ্না ভবন্তি তেষাং কা স্থিতিরিতি প্রশ্নস্য সংক্ষেপবিস্তারাভ্যা-

হংসগণ ফলানপেক্ষীপ্রযুক্ত ঐহিক ও পারত্রিক সুখসাধন সামগ্রীতে রাগ ত্যাগ করেন, যেহেতু তাঁহারা শুভাশুভ সকল বিষয়েই নিস্পৃহ। যাহারা রাগ ত্যাগ করিয়াছেন, তাঁহারা কোন প্রতিকূল বস্তু দর্শনে দ্বেষ করেন না এবং অনুকূল বস্তুতে প্রমোদ অনুভব করেন না। তাহাহইলেই তাহাদিগের সকল ইন্দ্রিয়ের গতি উপরত হয়, অর্থাৎ সুখসাধনে বা দুঃখাপনয়নে যোগিদিগের কোন ইন্দ্রিয়বৃত্তি হয় না। বাস্তবিক যিনি জ্ঞানসাধনে স্থির হইয়া আত্মাতেই অবস্থিত আছেন, তিনিই যোগী এবং তিনিই জ্ঞানী। শাস্ত্রান্তরে বিরাগী জ্ঞাননিষ্ঠ যোগীর যে সুখ হয়, দেব রাজ ইন্দ্র, অথবা সসাগরা ধরার অদ্বিতীয় অধীশ্বরের সেই সুখ হইতে পারে না। পরন্তু ইন্দ্রিয়ের উপরতি হইলে কখনও আত্মার নির্ব্বিকল্পক সমাধিতে কোন বিঘ্ন হইতে পারে না। পরমহংসদিগের কিরূপ স্থিতি ?

যৎ পূর্ণানন্দৈকরসবোধঃ তদ্‌ব্রহ্মাহমস্মীতি কৃতকৃত্যো ভবতি তদ্‌ব্রহ্মাহমস্মীতি কৃতকৃত্যো ভবতি ॥ ১৬ ॥

ইতি শুক্ল-যজুর্ব্বেদীয় পরমহংসোপনিষৎ সমাপ্তা ॥

উত্তরং পূর্ব্বমুক্তং তদেবাত্র পুনরপি হিরণ্যনিষেধ প্রসঙ্গেন স্পষ্টীকৃতম্ ॥ ১৫ ॥

অথ বিদ্বৎসন্ন্যাসমুপসংহরতি যৎ পূর্ণানন্দৈকরসবোধঃ তদ্‌ব্রহ্মাহমস্মীতি কৃতকৃত্যো ভবতি তদ্‌ব্রহ্মাহমস্মীতি কৃতকৃত্যো ভবতীতি। অধিকপ্রক্ষিপ্তগ্রন্থনিরাসায় সম্পূর্ণপ্রতীকোপাদানম্। যৎ ব্রহ্মবেদান্তেষু পূর্ণানন্দৈকরসবোধঃ পরমাত্মেতি নিরূপিতং তদ্‌ব্রহ্মাহমস্মীতি অনুভবন্ যোগী পরমহংসঃ কৃতকৃত্যঃ কৃতার্থো ভবতীত্যর্থঃ। যৎ স্মৃতিঃ—"জ্ঞানামৃতেন তৃপ্তস্য কৃতকৃত্যস্য যোগিনঃ। নৈবাস্তি কিঞ্চিৎ কর্ত্তব্যমস্তি চেন্ন স তত্ত্ববিৎ।" ইতি দ্বিরুক্তিঃ সমাপ্ত্যর্থা। ১৬।

এই প্রশ্নের সংক্ষেপে ও বিস্তাররূপে উত্তর পূর্ব্বে উক্ত হইয়াছে, এইক্ষণ পুনর্ব্বার হিরণ্যত্যাগ প্রসঙ্গে তাহাই স্পষ্টীকৃত হইল। ১৫ ॥

এইক্ষণ জ্ঞানিগণের সন্ন্যাসের উপসংহার করিতেছেন, যাঁহার পূর্ণানন্দসরবোধ হইয়াছে, তিনি "আমিই সেই ব্রহ্ম" এইরূপ জ্ঞান করিয়া কৃতকৃত্য হইয়া থাকেন। শাস্ত্রান্তরে লিখিত আছে যে, যে যোগী জ্ঞানরূপ অমৃতদ্বারা পরিতৃপ্ত হইয়াছেন, ইহলোকে তাহার কোন কর্ত্তব্য নাই। পরন্তু যাহার ইহলোকে কর্ত্তব্য আছে, সে প্রকৃত তত্ত্ববিদ নহে। উপনিষদাদির অধ্যায়ান্তে শেষবাক্য দুইবার উচ্চারণ কর্ত্তব্য; অতএব

নারায়ণেন রচিতা জীবন্মুক্তিবিবেকতঃ।
শ্রুত্যর্থাপারপরমহংসোপনিষদ্দীপিকা॥
সচ্চিদানন্দপূর্ণোঽহং কূটস্থাদ্বৈতরূপতঃ।
মহাবাক্যপ্রবোধেন কৃতকৃত্যো ভবেন্মুনিঃ॥

ইতি শুক্ল-যজুর্ব্বেদে পরমহংসোপনিষদো-দীপিকা সম্পূর্ণা

"তদ্‌ব্রহ্মাহমস্মীতি কৃতকৃত্যো ভবতি" এই বাক্য দুইবার প্রযুক্ত হইয়াছে। ১৬।

ইতি শুক্ল-যজুর্ব্বেদীয় পরমহংসোপনিষৎ সমাপ্ত॥



নমঃ সচ্চিদানন্দবিগ্রহায়।

# আত্মোপনিষৎ।

( শ্রুতি, দীপিকা ও বঙ্গানুবাদ-সমেত



নিরপেক্ষ-ধর্ম্মসঞ্চারিণী-সভা হইতে

শ্রীলশ্রীপূজ্যপাদ ভগবান্ সান্দ্রানন্দ আচার্য্য মহাপ্রভুর প্রসাদে
চতুর্ব্বেদান্তর্গত "অষ্টোত্তরশতোপনিষৎ" "বেদান্তসার"
"পঞ্চদশী" এবং ষড়্দর্শনাদিশাস্ত্র-প্রকাশক

শ্রীমহেশচন্দ্র পাল-কর্ত্তৃক
সঙ্কলিত ও প্রকাশিত।

( সভার কার্য্যালয় ; ১৪১ নং, বারাণসী ঘোষের ষ্ট্রীট্ ; কলিকাতা।

কলিকাতা।

বাগবাজার, ৮৪ নং, রাজা রাজবল্লভ ষ্ট্রীট্ ; নব-সারস্বত যন্ত্রে
শ্রীনবকুমার বসু-দ্বারা মুদ্রিত।

শকাব্দাঃ ১৮১০, আষাঢ়।

॥ ওঁ ॥ তৎসৎ ॥ ওঁ ॥

# আত্মোপনিষৎ।

## প্রথমঃ খণ্ডঃ।

॥ ওঁ ॥ পরমাত্মনে নমঃ ॥ ওঁ ॥

ওম্ অথাঙ্গিরাস্ত্রিবিধঃ পুরুষঃ তদ্‌যথা—বাহ্যাত্মা অন্তরাত্মা পরমাত্মা চেতি ॥ ১ ॥

---

আত্মত্রয়ী পরাত্মোপনিষৎ খণ্ডত্রয়ান্বিতা।
অষ্টাবিংশী গ্রন্থসঙ্ঘে শাখা শৌনকবর্ত্তিতা॥

পিণ্ডগ্রহণে বিরক্তস্য পরমাত্মানং বোধয়িতুং শাখাচন্দ্রন্যায়েন আত্মদ্বয়ং নিরূপ্য নিরঞ্জনং সংসারাতীতং পরমাত্মানং নিরূপয়িতুমিয়মারভ্যতে অথাঙ্গিরা ইতি। অথ ব্রহ্মণা দেবর্ষীন্ প্রতি পিণ্ডনিরূপণানন্তরং ভক্তিমোক্ষার্থী অঙ্গিরা উবাচেতি শেষঃ বাহ্যাত্মাদয়ো বক্ষ্যমাণলক্ষণাঃ॥ ১॥

---

পিণ্ডগ্রহণে বিরক্ত ব্যক্তির পরমাত্মবোধার্থ আত্মদ্বয় নিরূপণ করিয়া নিরঞ্জন সংসারাতীত পরমাত্মনিরূপণার্থ আত্মোপনিষদের আরম্ভ হইতেছে।—ব্রহ্মা দেবর্ষিদিগের নিকট পিণ্ড নিরূপণ করিলে অঙ্গিরানামক

ত্বগস্থি মাংস-মজ্জা-লোমাঙ্গুল্যঙ্গুষ্ঠ-পৃষ্ঠি-বংশ-নখ-গুল্‌ফোদর-নাভি-মেঢ্র-কট্যুরু--কপোল--ভ্রূ--ললাট-বাহু-পার্শ্ব-শিরো-ধমনিকাক্ষীণি শ্রোত্রাণি ভবন্তি জায়তে ম্রিয়তে ইত্যেষ বাহ্যাত্মা নাম ॥ ২ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

জায়তে ম্রিয়তে ইতি প্রত্যাহারেণ ষড়্ভাববিকারা যাস্কোক্তা গৃহ্যন্তে। তে যথা "জায়তে অস্তি বর্দ্ধতে বিপরিণমতে অপক্ষীয়তে নশ্যতি চ" ইতি। যত্র পঞ্চবিংশতিস্ত্বগাদয়ো ভবতি ষড়্ভাববিকারাশ্চ স বাহ্যাত্মা নাম ইত্যন্বয়ঃ ॥ ২ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

ঋষি প্রজাপতির নিকট কহিয়াছিলেন,—আত্মা ত্রিবিধ; যথা,—বাহ্যাত্মা, অন্তরাত্মা ও পরমাত্মা, এই আত্মত্রয়ের লক্ষণ পরে বিবৃত হইতেছে ॥ ১ ॥

যাঁহার চক্ষু, অস্থি, মাংস, মজ্জা; লোম, অঙ্গুলি, অঙ্গুষ্ঠ, পৃষ্ঠিবংশ (মেরুদণ্ড), নখ, গুল্‌ফ, উদর, নাভি, মেঢ্র, কটি, উরু, গণ্ড, ভ্রূ, ললাট, বাহু, পার্শ্ব, শির, ধমনিকা (শিরা) চক্ষু ও শ্রোত্র এই সকল আছে এবং যাহা ষড়্ভাববিকারসম্পন্ন, অর্থাৎ যে জন্মিতেছে, বিদ্যমান আছে, বৃদ্ধি পাইতেছে, অবস্থান্তর পাইতেছে, ক্ষয় পাইতেছে এবং বিনাশ পাইতেছে, তাহাই বাহ্যাত্মা ॥ ২ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

## দ্বিতীয়ঃ খণ্ডঃ।

অথান্তরাত্মা নাম পৃথিব্যপ্-তেজো-বায্বাকাশ-মিচ্ছা-দ্বেষ-সুখ-দুঃখ-কাম-মোহ-বিকল্পনাদিভিঃ স্মৃতি-লিঙ্গো-দাত্তানুদাত্ত--হ্রস্ব-দীর্ঘ--প্লুত-স্খলিত-গর্জ্জিত-স্ফুটিত-মুদিত-নৃত্য-গীত-বাদিত্র-প্রলয়-বিজৃম্ভিতাদিভিঃ শ্রোতা, ঘ্রাতা রসয়িতা মন্তা বোদ্ধা কর্ত্তা বিজ্ঞানাত্মা পুরুষঃ পুরাণং ন্যায়ো মীমাংসা ধর্ম্মশাস্ত্রাণীতি শ্রবণঘ্রাণাকর্ষণ-কর্ম্ম-বিশেষণং করোতি এষোঽন্তরাত্মা নাম ॥ ১ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

পৃথিব্যাদি বিজৃম্ভিতাদি-পর্য্যন্তৈরুপলক্ষিতঃ বিজ্ঞানাত্মা বুদ্ধিময়ঃ কর্ম্ম সামান্যং শ্রবণাদিলক্ষণং যঃ করোতি সোঽন্তরাত্মেত্যন্বয়ঃ ॥ ১ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

অনন্তর অন্তরাত্মা কথিত হইতেছে।—যিনি পৃথিবী, জল, তেজ, বায়ু, আকাশ, ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ, কাম, মোহাদি ও ত্রিবিধ কল্পনাদি-দ্বারা উপলক্ষিত এবং স্মৃতি, লিঙ্গ ও উদাত্ত, অনুদাত্ত, হ্রস্ব, দীর্ঘ, প্লুত এই সকল স্বর, স্খলিত, গর্জ্জিত, স্ফুটিত, নৃত্য, গীত, বাদিত্র, প্রাণ ও জৃম্ভণাদি-বিশিষ্ট হইয়া শ্রবণ করিতেছেন, আঘ্রাণ করিতেছেন, আস্বাদ করিতে-ছেন, মনন করিতেছেন এবং যিনি বোদ্ধা, যিনি কর্ত্তা, যিনি বিজ্ঞানময়

## তৃতীয়ঃ খণ্ডঃ।

**অথ পরমাত্মা নাম যথাক্ষরমুপাসনীয়ঃ। স চ প্রাণায়াম-প্রত্যাহার-সমাধি-যোগানুমানাধ্যাত্ম-চিন্তনম্‌ ॥ ১ ॥**

---

নমু পরমাত্মা বাঙ্মনসগোচরাতীতত্বাৎ কথং জ্ঞেয়ঃ? ইত্যাশঙ্ক্যাহ যথেতি। যথাক্ষরম্‌ যথোপদেশম্‌ উপাসনীয়ঃ উপাস্যো জ্ঞেয়ঃ তং ত্বোপনিষদং পুরুষং পৃচ্ছামীতি তস্য বেদৈকগম্যত্বাৎ মনসৈবানুদ্রষ্টব্যমিতি শ্রুতেঃ অসংস্কৃতেন চ মনসা অগ্রাহ্যত্বাৎ সংস্কারানাহ প্রাণায়ামেতি। প্রাণায়ামাদিভির্যোগানুমানেন চ অধ্যাত্মচিন্তকং প্রতি প্রকাশতে ইতি শেষঃ ॥ ১ ॥

---

পুরুষ, যিনি পুরাণ, ন্যায়, মীমাংসা, ধর্ম্মশাস্ত্র ও শ্রবণ, আঘ্রাণ, আকর্ষণাদিবিশিষ্ট বিশেষ কর্ম্ম করিয়া থাকেন, তিনিই অন্তরাত্মা ॥ ১ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

পরমাত্মা বাক্য ও মনের অগোচর; সুতরাং তাঁহাকে কিরূপে জানা যাইতে পারে? অতএব সেই অক্ষর পরমাত্মাকে যেরূপে উপাসনা করিয়া জানা যাইতে পারে, আমাকে তাহার উপদেশ করুন,—হে ব্রহ্মন্‌! আমি আপনার নিকট সেই উপনিষৎপ্রতিপাদ্য পুরুষকে জানিতে ইচ্ছা করি। তখন প্রজাপতি অঙ্গিরার প্রশ্ন শ্রবণ করিয়া কহিলেন,—সেই পরমাত্মা একমাত্র বেদের গম্য; সুতরাং মনদ্বারাই তাঁহাকে জানা যাইতে পারে। কিন্তু মনের সংস্কার না হইলে অসংস্কৃত মনদ্বারা পরমাত্মাকে গ্রহণ করা যায় না। অতএব প্রাণায়াম, প্রত্যাহার, সমাধিপ্রভৃতি যোগদ্বারা মনের সংস্কার হইলে অনুমান করিয়া পরমাত্মাকে জানিতে হয় ॥ ১ ॥

বটকণিকা শ্যামাক-তণ্ডুলো বালাগ্রশত-সহস্র-বিকল্প-নাদিভির্ন লভ্যতে নোপলভ্যতে ন জায়তে ন ম্রিয়তে ন শুষ্যতে ন ক্লিদ্যতে ন দহ্যতে ন কম্পতে ন ভিদ্যতে ন ছিদ্যতে নির্গুণঃ সাক্ষী ভূতঃ শুদ্ধো নিরবয়বাত্মা কেবলঃ

---

নন্বসৌ বিভুর্ব্বিশ্বাধিকপ্রমাণঃ কথমপ্রত্যক্ষঃ? ইত্যাশঙ্ক্যাহ বটকণিকেতি। যথা বটকণিকা বটবীজং সূক্ষ্মাপি মহান্তং বটং সূতে এবমসৌ সূক্ষ্মোঽপি জগৎ সূতে। শ্যামাক-তণ্ডুলোঽতিসূক্ষ্মোঽপি মহান্তং স্তম্বং সূতে তদ্বদসাবিত্যর্থঃ। ননু বীজবদ্দৃষ্টীনাং প্রত্যক্ষোঽপি কিং ন স্যাৎ? অত আহ বালাগ্রেতি। "বালাগ্র-শতভাগস্য শতধা কল্পিতস্য চ। ভাগো জীবঃ স বিজ্ঞেয়ঃ স চানন্তায় কল্পতে॥" ইতি শ্রুতেঃ। অতিসূক্ষ্মত্বাৎ সর্ব্বথা অপ্রত্যক্ষ ইত্যর্থঃ। ন লভ্যতে কর্ম্মেন্দ্রিয়ৈঃ নোপলভ্যতে জ্ঞানেন্দ্রিয়ৈঃ জন্ম-মরণ-শোষ-ক্লেদ-দাহ-কম্প-ভেদ-চ্ছেদ-নিষেধৈঃ ক্রিয়ামাত্রং

---

সেই পরমাত্মা বিভু, তাঁহার পরিমাণ বিশ্বাধিক? তবে কি কারণে তিনি প্রত্যক্ষীভূত হইতেছেন না? এই আশঙ্কায় বলিতেছেন।—যেমন বটবীজ অতি সূক্ষ্ম হইয়া মহান্ শাখাপ্রশাখাদিবিশিষ্ট বটবৃক্ষ উৎপাদন করে এবং যেমন শ্যামক তণ্ডুল অতি সূক্ষ্ম হইয়াও বৃহৎ গুচ্ছ জন্মায়, সেইরূপ পরমাত্মা অতি সূক্ষ্ম, অথচ এই বৃহৎ জগৎ উৎপাদন করিতেছেন। আর যাহারা পরমাত্মাকে বীজবৎ জ্ঞান করে, তাহাদিগের প্রত্যক্ষ হয় না কেন? এই আশঙ্কায় বলিতেছেন,—তিনি বীজের ন্যায় হইলেও প্রত্যক্ষীভূত হইতে পারেন না, কারণ শ্রুতিতে লিখিত আছে যে, একটি কেশকে শতভাগে বিভক্ত করিলে তাহার এক এক ভাগ যেরূপ সূক্ষ হয়, বীজও সেইরূপ সূক্ষ্ম, পরমাত্মা অতি সূক্ষ্মবিধায় সর্ব্বথাই তাঁহার প্রত্যক্ষ অসম্ভব। পরমাত্মাকে কর্ম্মেন্দ্রিয় বা জ্ঞানেন্দ্রিয়দ্বারা লাভ করা যায় না। পরমাত্মা জন্মেন না, মরেন না, তিনি শুষ্ক হয়েন না, বা পচিয়া গলিত হয়েন না, তাঁহাকে কেহ দগ্ধ করিতে পারে না,

সূক্ষ্মো নিষ্কলো নিরঞ্জনো নিরভিমানঃ শব্দ-স্পর্শ-রূপ-রস-গন্ধ-বর্জ্জিতো নির্ব্বিকল্পো নিরাকাঙ্ক্ষঃ ॥ ২ ॥

সর্ব্বব্যাপী সোঽচিন্ত্যোঽবর্ণ্যশ্চ পুনাত্যশুদ্ধান্যপূতানি

নিষিদ্ধম্। সাক্ষী সাক্ষাদ্‌দ্রষ্টা ভূতঃ সিদ্ধঃ শুদ্ধঃ সহজাগন্তুক-মলরহিতঃ নিরবয়বাত্মা সাবয়বাত্মভেদশূন্যঃ কেবলঃ সজাতীয়-বিজাতীয়-ভেদ-শূন্যঃ সূক্ষ্মঃ দুর্লক্ষ্যঃ নিষ্কলঃ ষোড়শকলারহিতঃ নিরঞ্জনঃ আগন্তুক-মলরহিতঃ নিরভিমানঃ অহঙ্কারদোষরহিতঃ শব্দেতি বাহ্যেন্দ্রিয়দোষরহিতঃ নির্ব্বি-কল্পঃ মনোদোষরহিতঃ নিরাকাঙ্ক্ষঃ আকাঙ্ক্ষাদিবুদ্ধিদোষরহিতঃ ॥ ২ ॥

নম্বু সূক্ষ্মশ্চেৎ কথমাকাশাদীনামাত্মপ্রদঃ? ইত্যত আহ সর্ব্বব্যাপীতি। অত এব বিকল্পনাদিভিরিত্যুক্তং বস্তুতস্তু অণু-মহত্ত্বাদি-পরিমাণরহিত এব স্বমহিম্না সর্ব্বং ব্যাপ্নোতি ভগবান্; অতএব সঃ ঈশ্বরঃ অচিন্ত্যোঽবর্ণ্যশ্চ অশুদ্ধানি চাণ্ডালাদীনি অপূতানি পাপাদিদুষ্টানি সত্ত্বানি নিষ্ক্রিয়োঽপি

---

তিনি কম্পিত হয়েন না। তাঁহাকে ভেদ করা যায় না, ছেদন করা যায় না, অর্থাৎ পরমাত্মার জন্ম, মরণ, শোষ, ক্লেদ, দাহ, কম্প, ভেদ, ছেদ, এই সকলের নিষেধপ্রযুক্ত তাহার কোন ক্রিয়াও নাই, ইহাই জানা যাইতেছে। তিনি নির্গুণ ও সাক্ষী, অর্থাৎ সর্ব্বদ্রষ্টা, তিনি স্বতঃসিদ্ধ এবং শুদ্ধ, অর্থাৎ সহজ বা আগন্তুক মলরহিত, সাবয়ব আত্মভেদশূন্য, সজাতীয়বিজাতীয় ভেদবর্জ্জিত, সূক্ষ্ম অর্থাৎ কেহ তাঁহাকে লক্ষ্য করিতে পারে না, তিনি ষোড়শকলারহিত, আগন্তুক মলরহিত এবং অহঙ্কারাদি দোষশূন্য। তাঁহার শব্দ নাই, স্পর্শ নাই, রূপ নাই, রস নাই এবং গন্ধ নাই, অর্থাৎ তিনি বাহ্যেন্দ্রিয়-দোষরহিত, নির্ব্বিকল্প, অর্থাৎ মনোদোষ-শূন্য এবং আকাঙ্ক্ষাদি বুদ্ধিদোষরহিত ॥ ২ ॥

পরমাত্মা অতি সূক্ষ্ম হইলেও তিনি আকাশাদির আস্পদ, যেহেতু তিনি সর্ব্বব্যাপী। বাস্তবিক পরমাত্মার অণু বা মহত্ত্বাদি কোনরূপ পরি-মাণ নাই। ভগবান্ স্বীয় মহিমাপ্রভাবে সকল ব্যাপিয়া আছেন; অত-

নিষ্ক্রিয়ঃ সংস্কারো নাস্তি ইত্যেষ পরমাত্মা পুরুষো নাম এষ পরমাত্মা পুরুষো নাম॥ ৩॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ॥ ৩॥

ইতি আত্মোপনিষৎ সমাপ্তা॥

ধ্যানস্থঃ পুনাতি। যদ্যপি আগমশাস্ত্রে জ্ঞানাত্মাপি চতুর্থ উক্তঃ শরীরান্তঃকরণ-জীব-পরমাত্মভেদেন তথাপি জীব-পরমাত্মনোরভেদমাশ্রিত্য ইহ ত্রিবিধ এবোক্তঃ। তদুক্তং গীতাসু—"দ্বাবিমৌ পুরুষৌ লোকে ক্ষরশ্চাক্ষর এব চ। ক্ষরঃ সর্ব্বাণি ভূতানি কূটস্থোঽক্ষর উচ্যতে। উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ॥" ইতি। ইদমাত্মচতুষ্টয়ং প্রণবস্থাকারো-

---

এব তিনি ঈশ্বর অচিন্তনীয় এবং তাঁহাকে কোনরূপেও কেহ বর্ণন করিতে পারে না। তিনি নিষ্ক্রিয় তথাপি ধ্যানস্থ হইলে অপবিত্র চণ্ডালাদি ও পাপাদিদূষিত প্রাণীকে পবিত্র করিয়া থাকেন, অর্থাৎ চণ্ডালাদিরাও যদি তাঁহাকে ধ্যান করে, তাহাহইলে মুক্ত হইতে পারে। যদিও আগমাদিতে চতুর্থ জ্ঞানাত্মা উক্ত আছে, (আগমাদিশাস্ত্রে শরীরাত্মা, অন্তরাত্মা, জীবাত্মা ও পরমাত্মা এই চতুর্ব্বিধ আত্মভেদ কথিত হইয়াছে), তথাপি জীব ও পরমাত্মার অভেদহেতুই বেদান্তে ত্রিবিধ আত্মা অভিপ্রেত। গীতাতে লিখিত আছে যে, লোকে ক্ষর ও অক্ষর, এই দ্বিবিধপুরুষ প্রসিদ্ধ আছে, তন্মধ্যে এই সর্ব্বভূতই ক্ষর এবং যিনি কূটস্থ তাঁহাকে অক্ষর বলা যায়। আর যিনি এতদ্ভিন্ন উত্তম পুরুষ, তিনিই পরমাত্মা। আর পরমাত্মা স্বয়ং অসঙ্গ; অতএব তাঁহার পূর্ব্ব প্রজ্ঞা নাই। ইহাই পরমাত্মার

কার-মকারাৎ পরং বিন্দু-নাদ শক্তি-শান্তাখ্যাবস্থা-চতুষ্টয়াত্মকং দ্রষ্টব্যম্। সংস্কারঃ পূর্ব্বপ্রজ্ঞা স নাস্তি স্বতোঽসঙ্গত্বাৎ দ্বিরুক্তিঃ সমাপ্ত্যর্থা ॥ ৩ ॥

নারায়ণেন রচিতা শ্রুতিমাত্রোপজীবিনা।
অস্পষ্টপদবাক্যানামাত্মোপনিষদ্দীপিকা ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

ইতি আত্মোপনিষদো-দীপিকা সম্পূর্ণা ॥

---

লক্ষণ। উপনিষদাদির শেষবাক্য দুইবার পাঠ করিতে হয়, ইহাই বৈদিক-রীতি এই নিমিত্ত "এষ পরমাত্মা পুরুষোনাম" এই শেষবাক্য দুইবার উল্লিখিত হইয়াছে ॥ ৩ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৩ ॥

ইতি আত্মোপনিষৎ সমাপ্ত ॥

ওঁ

নমঃ সচ্চিদানন্দবিগ্রহায়।

# চূলিকোপনিষৎ।

( শ্রুতি, দীপিকা ও বঙ্গানুবাদ-সমেত। )

নিরপেক্ষ-ধর্ম্মসঞ্চারিণী-সভা হইতে

শ্রীলশ্রীপূজ্যপাদ ভগবান্ সান্দ্রানন্দ আচার্য্য মহাপ্রভুর প্রসাদে
চতুর্ব্বেদান্তর্গত "অষ্টোত্তরশতোপনিষৎ" "বেদান্তসার"
"পঞ্চদশী" এবং ষড়্দর্শনাদিশাস্ত্র-প্রকাশক

**শ্রীমহেশচন্দ্র পাল-কর্ত্তৃক**

সঙ্কলিত ও প্রকাশিত।

( সভার কার্য্যালয়; ১৪১ নং, বারাণসী ঘোষের ষ্ট্রীট্; কলিকাতা। )

কলিকাতা।

বাগবাজার, ৮৪ নং, রাজা রাজবল্লভ ষ্ট্রীট্; নব-সারস্বত যন্ত্রে
শ্রীনবকুমার বসু-দ্বারা মুদ্রিত।

শকাব্দাঃ ১৮১০, আষাঢ়

॥ ওঁ ॥ তৎসৎ ॥ ওঁ ॥

# চূলিকোপনিষৎ।

॥ ওঁ ॥ পরমাত্মনে নমঃ ॥ ওঁ ॥

ওম্ অষ্টপাদং শুচির্হংসং ত্রিসূত্রং মণিমব্যয়ম্।
দ্বিবর্ত্তমানং তেজসৈদ্ধং সর্ব্বঃ পশ্যন্ ন পশ্যতি ॥ ১ ॥

---

ওঁ চূলিকা চূলিকা লোকে স্তম্ভাগ্রং তীক্ষমুচ্যতে।
তদ্বদ্বেদান্তভাগোঽয়ং চতুঃখণ্ডী হি পঞ্চমী ॥

যোগফলমাত্মদর্শনম্ স চাত্মা অতিসন্নিহিতোঽপি কণ্ঠস্থহারবৎ পরাগ্র-দৃষ্টিনা গুরুং বিনা ন দৃশ্যতে ইতি তদ্বোধনার্থমুত্তরো গ্রন্থঃ। তত্র হার-রূপকেণাহ অষ্টপাদমিতি। অষ্টৌ প্রকৃতিরূপাঃ পাদাঃ অবয়বা অস্য তম্ অষ্টপাদম্ তদুক্তম্—"ভূমিরাপোঽনলো বায়ুঃ খং মনো বুদ্ধিরেব চ।

---

আত্মদর্শনই যোগসাধনের ফল, সেই আত্মা অতি নিকটস্থ বটে, তথাপি লোকে কণ্ঠস্থিত হারের ন্যায় গুরূপদেশ-ব্যতিরেকে কেহ তাঁহাকে দেখিতে পাইতেছে না। অতএব সেই আত্মবোধনার্থ এই চূলিকোপনিষদের আরম্ভ হইয়াছে।—যেমন কণ্ঠাবয়ব মণিময় উজ্জ্বল

**ভূতসম্মোহনে কালে ভিন্নে তমসি চৈশ্বরে।**
**অন্তঃ পশ্যতি সত্ত্বস্থং নির্গুণং গুণকোটরে॥ ২॥**

---

অহঙ্কার ইতীয়ং মে ভিন্না প্রকৃতিরষ্টধা॥" ইতি। অস্যাঃ পাদত্বং সর্ব্বতঃ প্রাথম্যসাম্যাৎ। শুচিঃ উজ্জ্বলং শুচিঃ শব্দঃ সকারান্তো নপুংসকম্ শুচিমিতি বা পাঠঃ। হন্তি অজ্ঞানমিতি হংসঃ তং ত্রীণি সূত্রাণি ধর্ম্মার্থকামা যস্য মোক্ষস্য স্বরূপানতিরেকাৎ। ত্রয়ো গুণা বা ত্রিসূত্রং তিস্রো নাড্যো বা। মণিং প্রকাশকত্বাৎ ন বিবিধমেতীতি অব্যয়ম্ একরূপং দ্বয়োঃ স্থূলসূক্ষ্মদেহয়োঃ বর্ত্তমানং তিষ্ঠন্তং দ্বিবর্ত্তমানং তেজসা প্রকাশেন ইদ্ধং দীপ্তং তেজসৈদ্ধং ছান্দসী বৃদ্ধিঃ। এবম্বিধমাত্মানং কণ্ঠস্থহারমিব সর্ব্বো লোকঃ পশ্যন্নপি ন পশ্যতি। হারোঽপি অষ্টকঃ কণ্ঠিকাবয়বঃ উজ্জ্বলঃ হংসলক্ষণোপেতঃ ত্রিবৃৎসূত্রঃ মণিময়ঃ দৃঢ়ঃ দ্বয়োঃ দক্ষিণোত্তরভাগয়োর্ব্বর্ত্তমানঃ তেজসা দীপ্তশ্চ ভবতি সর্ব্বো লোকঃ তং পশ্যন্নপ্যতিসান্নিধ্যান্ন পশ্যতি॥ ১॥

তর্হি তদ্দর্শনে ক উপায়ঃ? ইত্যত আহ ভূতেতি। ভূতমোহজনকে কালে কৃষ্ণবর্ণে ঐশ্বরে ঈশ্বরাধিষ্ঠিতে তমসি অজ্ঞানে ভিন্নে নষ্টে সতি

---

ত্রিগুণিত বামদক্ষিণ উভয়ভাগে অবস্থিত সাতিশয় প্রভাবশালী হার সকল লোকই দেখিয়াও দেখিতে পায় না, সেইরূপ ভূমি, জল, অগ্নি, বায়ু, আকাশ, মন, বুদ্ধি ও অহঙ্কার এই অষ্টপ্রকৃতিরূপ অষ্টপাদবিশিষ্ট উজ্জ্বল হংস, অর্থাৎ অজ্ঞানবিনাশক ধর্ম্মার্থকামাত্মক ত্রিসূত্রান্বিত অথবা সত্ত্বাদি-গুণত্রয়শালী, কিম্বা ঈড়াদি নাড়ীত্রয়বিশিষ্ট মণিপ্রকাশক অব্যয়, অর্থাৎ একরূপী স্থূল ও সূক্ষ্ম এই দ্বিবিধ দেহে বর্ত্তমান এবং স্বীয়-প্রভায়-প্রদীপ্ত পরমাত্মাকে দেখিয়াও কেহ দেখিতে পায় না॥ ১॥

এইক্ষণ আত্মদর্শনের উপায় কি? তাহাই বলিতেছেন।—সর্ব্বভূতের মোহকারী কৃষ্ণবর্ণ ঐশ্বরীয় অন্ধকার, অর্থাৎ অজ্ঞানবিনষ্ট হইলে সকলেই নিকটে তাঁহাকে দেখিতে পায়। অজ্ঞাননাশ হইলেই তিনি বুদ্ধিতে

অশক্যঃ সোঽন্যথা দ্রষ্টুং ধ্যেয়মানঃ কুমারকঃ।
বিকারজননীং মায়ামষ্টরূপামজাং ধ্রুবাম্ ॥ ৩ ॥
ধ্যায়তেঽধ্যাসিতা তেন তন্যতে প্রেরিতা পুনঃ।
সূয়তে পুরুষার্থঞ্চ তেনৈবাধিষ্ঠিতা পুরা ॥ ৪ ॥

---

অন্তরেব সন্নিহিতং পশ্যতি সত্ত্বস্থং বুদ্ধিস্থং তৎসাক্ষিণং তৎ প্রকাশ্যং বা দৃশ্যতে ত্বগ্রয়া বুদ্ধ্যা ইতি শ্রুতেঃ। স্বয়ং নির্গুণমপি গুণকোটরে লিঙ্গে ভাসমানং মেঘমণ্ডলে ইব সূর্য্যম্ ॥ ২ ॥

অশক্য ইতি সঃ কুমারকঃ জরারহিতঃ অন্যথা দিব্যদৃষ্টিং বিনা প্রকারান্তরেণ দ্রষ্টুং ন শক্যঃ সঃ ধ্যেয়মানঃ বাহ্যদৃষ্ট্যা চিন্ত্যমানোঽপি ছান্দস একারঃ। অথবা অদ্যাপি ধ্যেয়ং চিন্তনীয়ং বিচার্য্যং মানং প্রমাণমস্য দুর্ব্বিজ্ঞেয়ত্বাৎ মায়াং ধ্যায়তে চিন্তয়তি জগৎসৃষ্ট্যর্থং সম্ভাবয়তি নারীমিবর্ত্তুঃ সা তাং তদুক্তম্—"মম যোনির্ম্মহদ্‌ব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্। সম্ভবঃ সর্ব্বভূতানাং ততো ভবতি ভারত! ॥" ইতি। তেন অধ্যাসিতা আক্রান্তা আরূঢ়া প্রেরিতা চ সতী তন্যতে স্বয়মেব কার্য্যরূপেণ ততা ভবতি কর্ম্মকর্ত্তরি কর্ম্মবৎ প্রত্যয়ঃ। তেনৈবাধিষ্ঠিতা সতী পুরা পুরু-

---

প্রকাশ পাইতে থাকেন এবং নির্গুণ হইয়া গুণ কোটর মধ্যে মেঘমণ্ডলে সূর্য্যের ন্যায় উদিত হয়েন; সুতরাং সকলেই তাঁহাকে দেখিতে পারে। ২ ॥

অজ্ঞানের বিনাশ হইয়া দিব্যদৃষ্টি না হইলে বাহ্যদৃষ্টিতে চিন্তা করিয়াও সেই অজর পরমাত্মাকে কেহ দেখিতে পায় না। ঋতু যেমন সৃষ্টির নিমিত্ত নারীকে চিন্তা করে, সেইরূপ পরমাত্মা বিকারজননী অষ্টরূপা অজা নিত্যা প্রকৃতিকে ধ্যান করেন, অর্থাৎ জগৎসৃষ্টির নিমিত্ত প্রকৃতিকে আশ্রয় করেন। শাস্ত্রান্তরে উক্ত আছে যে, প্রকৃতি বলিয়াছেন, ব্রহ্মই আমার যোনি এবং আমিই তাহাতে গর্ভধারণ করি, তাহাতেই সর্ব্বভূতের সম্ভব

**গৌরনাদবতী সা তু জনিত্রী ভূতভাবিনী।**
**অসিতা সিতরক্তা চ সর্ব্বকামদুঘা বিভোঃ ॥ ৫ ॥**
**পিবন্তি নাম বিষয়মসঙ্খ্যাতাঃ কুমারকাঃ।**

---

র্থার্থং ভোগ্যং সূয়তে প্রসূতবতী কর্ম্মকর্ত্তরি পুরি লুঙ্‌চাম্ম ইতি ভূতে-ঽনদ্যতনে লট্‌ ॥ ৩-৪ ॥

ভোগ্যবস্তুজনকত্বেন মায়াং ধ্যাত্বা রূপয়তি গৌরিতি। ইয়ং গৌঃ দোগ্‌ধ্রীঃ। দোগ্‌ধ্রী চেৎ হম্বারবং করোতি ন ইত্যাহ অনাদবতী নাদ-রহিতা অচেতনত্বাদবক্তুমসমর্থা ঈশ্বরাধীনেত্যর্থঃ। যদ্বা গৌরী শুক্লা সত্ত্ব-প্রধানা সতী নাদবতী বেদপ্রবর্ত্তিকা পুংবদ্ভাবঃ পূর্ব্বস্য। "গৌরঃ শুক্লে-ঽরুণেঽপি চ" ইতি বিশ্বঃ। অসিতা তামসী সিতা চাসৌ রক্তা চ সিত-রক্তা সাত্ত্বিকী রাজসী চেত্যর্থঃ। বিভোঃ ঈশ্বরস্য সর্ব্বকামদুঘা সর্ব্বান্‌ কামান্‌ দোগ্ধি যথেষ্ট-কার্য্যকরী। মহানারায়ণীয়ে শ্বেতাশ্বতরে চ অস্যা-শ্ছাগীসাম্যমুক্তম্‌—"অজামেকাং লোহিত-শুক্ল কৃষ্ণাং বহ্বীঃ প্রজাঃ সৃজ-মানাং সরূপাঃ। অজো হ্যেকো জুষমাণোঽনুশেতে জহাত্যেনাং ভুক্ত-ভোগামজোঽন্যঃ ॥" ইতি ॥ ৫ ॥

জীবানাং বহুত্বং ভোক্তৃত্বমীশ্বরস্যৈকত্বঞ্চাহ পিবন্তীতি। নাম শব্দঃ

---

হয়। আর সেই পরমাত্মাকর্ত্তৃক আরূঢ়া, প্রেরিতা ও অধিষ্ঠিতা হইয়াই প্রকৃতি পুরুষার্থ, অর্থাৎ পুরুষের ভোগ্য প্রসব করিয়াছেন ॥ ৩-৪ ॥

প্রকৃতিই পরমাত্মার দোগ্‌ধ্রী গোরূপা। পরন্তু সাধারণ গাভীর ন্যায় ইহার হম্বারব নাই, ইনি নাদরহিতা, বাস্তবিক প্রকৃতি অচেতন ও ঈশ্ব-রের অধীন; অতএব তাহার কোন শব্দ নাই, অথবা গৌরবর্ণা, অর্থাৎ সত্ত্বপ্রধানা এবং নাদযুক্তা, অর্থাৎ বেদপ্রবর্ত্তিকা। আর এই প্রকৃতি সত্ত্ব, রজঃ ও তমোগুণযুক্তা এবং এই প্রকৃতিই ঈশ্বরের কামধেনুস্বরূপ, অর্থাৎ যথেষ্ট কার্য্য করিয়া থাকেন। মহানারায়ণীয়ে এবং ছান্দোগ্যশ্রুতিতেও এই প্রকৃতি লোহিত কৃষ্ণবর্ণা অজাস্বরূপে বর্ণিত হইয়াছেন ॥ ৫ ॥

জীব অনেক, তাহারাই ভোগ করে এবং ঈশ্বর এক, তিনি ভোগ

একস্তু পিবতে দেবং স্বচ্ছন্দেন বশানুগঃ ॥ ৬ ॥
ধ্যানক্রিয়াভ্যাং ভগবান্ ভুঙ্‌ক্তেঽসৌ প্রথমং প্রভুঃ।
সর্ব্বসাধারণীং দোগ্‌ধ্রীমিজ্যমানাং সুযজ্বভিঃ ॥ ৭ ॥

---

বিষয়ঃ অর্থঃ তয়োঃ সমাহারঃ নামবিষয়ং পিবন্তি ভুঞ্জতে কুমারকাঃ জীবাঃ একঃ ঈশ্বরঃ পিবতে পায়য়তীত্যর্থঃ তদ্বিধম্। "প্রয়োজকব্যাপারঃ কর্ত্রভিপ্রায়ঃ ক্রিয়াফলম্" ইতি কয়টঃ। ছান্দসত্বাদকর্ত্রভিপ্রায়েঽপি ক্রিয়াফলে আত্মনেপদম্। বশাঃ স্ববিধেয়াঃ অনুগাঃ পরিবারা যস্য স বশানুগঃ ॥ ৬ ॥

তর্হি কিমস্য সর্ব্বথা অভোক্তৃত্বং? নেত্যাহ ধ্যানক্রিয়াভ্যামিতি। প্রথমং ধ্যায়তি ভগবানিদমিতি ততঃ পশ্যতি সৈব ক্রিয়া তাভ্যাং স প্রথমং ভুঙ্‌ক্তে তদুচ্ছিষ্টমন্যো ভুঙ্‌ক্তে ধ্যাত্বাবলোকনমেব তস্য ভোজনং "ন বৈ দেবা অশ্নন্তি ন পিবন্তি এতদেবামৃতং দৃষ্ট্বা তৃপ্যন্তি" ইতি শ্রুতেঃ। ভুঙ্‌ক্তে ইত্যুক্তম্ কাং ভুঙ্‌ক্তে? তত্রাহ সর্ব্বেতি। সর্ব্বেষাং সাধারণীং সমভোগ্যাম্ অব্যাকৃতরূপামিত্যর্থঃ। "একমস্য সাধারণম্" ইতি শ্রুতেঃ। দোগ্‌ধ্রী তু স্বভক্ষণমপেক্ষতে অন্যথা দোহাসম্ভবাদত আহ ইজ্যমানামিতি। সুযজ্বভিঃ সাধুযাজ্ঞিকৈঃ ইজ্যমানাং হব্যকব্যেন পূজ্যমানাম্ ॥ ৭ ॥

করেন না। অংসখ্য জীবগণ শব্দ ও অর্থভোগ করিয়া থাকে, একমাত্র ঈশ্বর জীবগণকে বিষয়ভোগ করাইতেছেন, অর্থাৎ তিনি বিষয়ভোগ না করিয়াও ভোগের প্রয়োজক হয়েন। জীবাদি সকল ঈশ্বরের অনুগত পরিবার ॥ ৬ ॥

পূর্ব্বশ্রুতিতে ঈশ্বরের অভোক্তৃত্ব উক্ত হইয়াছে, বাস্তবিক তাঁহার সর্ব্বথা অভোক্তৃত্ব নাই। সর্ব্ব-প্রভু ভগবান্ ঈশ্বর প্রথমে ধ্যান ও দর্শন এই উভয়ক্রিয়াদ্বারা প্রকৃতিকে ভোগ করেন এবং তাহারই উচ্ছিষ্ট অপর সকলে ভোগ করিয়া থাকে। ধ্যান ও অবলোকনই ঈশ্বরের ভোজন। শ্রুতিতে লিখিত আছে যে, দেবতারা ভোজন করেন না ও পান করেন না, তাহারা দর্শনমাত্রই পরিতৃপ্তি লাভ করিয়া থাকেন। সেই প্রকৃতি

পশ্যন্ত্যস্যাং মহাত্মানং সুপর্ণং পিপ্পলাশনম্।
উদাসীনং ধ্রুবং হংসং স্নাতকাধ্বর্য্যবো হবেৎ॥ ৮॥
শংসন্তমনুশংসন্তি বহ্বৃচঃ শস্ত্রকোবিদাঃ।
রথন্তরে বৃহৎ সাম্নি সপ্তৈবৈতে চ গীয়তে॥ ৯॥

---

পশ্যন্তীতি বৃক্ষস্থানীয়মেকং দেহং ত্যক্ত্বা দেহান্তরং গচ্ছতীতি সুপর্ণো-পমম্ সুপর্ণং পিপ্পলং কর্ম্মফলমশ্নাতি তং পিপ্পলাশনং বস্তুবৃত্ত্যা উদাসীনং স্নাতকাধ্বর্য্যবঃ হবেৎ হোমাৎ পশ্যন্তীত্যন্বয়ঃ। বহেদিতি পাঠে তানিয়ং বহেৎ নির্ব্বহেৎ যোগক্ষেমাদিনেতি ব্যাখ্যেয়ম্। হবে ইতি পাঠে হবন-কর্ম্মণি। হয়েদিতি পাঠে তানিয়ং বর্দ্ধয়েৎ। হয়ে ইতি পাঠে হয়ঃ অশ্বঃ তদুপলক্ষিতে অশ্বমেধকর্ম্মণি॥ ৮॥

আধ্বর্য্যবফলমুক্ত্বা হোত্রফলমাহ শংসন্তমিতি। শস্ত্রকোবিদাঃ সপাদ-বন্ধো মন্ত্রঃ ঋক্ তয়া কেবলয়া স্তুতিঃ শস্ত্রং গীয়মানয়া তয়া স্তুতিঃ স্তোত্রম্ "ঋগ্‌ভিঃ শংসন্তি যজুর্ভিঃ শংসন্তি সামভিঃ শংসন্তি" ইতি যাস্কবচনাৎ। শস্ত্রে কোবিদাঃ কুশলাঃ ফলং পূর্ব্বোক্তমেবানুসন্ধেয়ম্। সর্ব্বত্র সাম-

---

সর্ব্বধারিণী, অর্থাৎ সমভোগ্যা ও অব্যাকৃতরূপা এবং সেই প্রকৃতিই দোগ্ধ্রী গোরূপা, অতএব সাধুযাজ্ঞিকগণ হব্যকব্যাদিদ্বারা তাঁহার পূজা করে॥ ৭॥

যেমন পক্ষিগণ বৃক্ষের ফলভোগ করিয়া বৃক্ষান্তরে গমন করে, সেই-রূপ জীব এক শরীরে কর্ম্মফল ভোগ করিয়া অন্য শরীরে গমন করিয়া থাকে। যিনি পরমাত্মা তিনি উদাসীন, অধ্বর্য্যু ও স্নাতকপ্রভৃতিরা (যজ্ঞীয়পুরোহিত বিশেষ) হোম করিয়া সেই সনাতনহংস পরমাত্মাকে দর্শন করিয়া থাকেন, অথবা যোগক্ষেমাদিদ্বারা জানিতে পারেন॥ ৮॥

পূর্ব্বশ্রুতিতে অধ্বর্য্যুগণের ফল নিরূপণ করিয়া এইক্ষণ হোতার ফল নিরূপণ করিতেছেন।—সপদবন্ধ মন্ত্রই ঋকৃশব্দের অর্থ এবং ঐ মন্ত্র গীয়মান হইলেই স্তুতি হয়, অর্থাৎ কেবল মন্ত্ররূপা স্তুতি এবং গীয়মান

মন্ত্রোপনিষদং ব্রহ্ম পদক্রমসমন্বিতম্।
পঠন্তে ভার্গবা হ্যেতদথর্ব্বাণো ভৃগূত্তমাঃ॥ ১০॥
ব্রহ্মচারী চ ব্রাত্যশ্চ স্কম্ভোপ্যপলিতস্তথা।
অনড্বান্ রোহিতোচ্ছিষ্টঃ পঠ্যতে ভৃগুবিস্তরে॥ ১১॥
কালঃ প্রাণশ্চ ভগবানাত্মা পুরুষ এব চ।
শিবো ভবশ্চ রুদ্রশ্চ ঈশ্বরঃ পুরুষস্তথা॥ ১২॥

---

গানাং ব্যাপারমাহ রথন্তরে ইতি। রথন্তরে গীয়তে বৃহৎসাম্নি গীয়তে সামভৈর্দোগ্ধ্রীতি শেষঃ। কিং বহুনা সপ্তৈবৈতে চ সামভেদা গীয়ন্তে ইতি বিপরিণামঃ। রথন্তরং বৃহৎসাম বৈরূপ্যং বৈরাজং মহানাম্নী রেবতী বামদেব্যম্ ইতি সপ্ত সামানি। দোগ্ধ্রী ফলং পূর্ব্বোক্তং দদাতীতি জ্ঞেয়ম্॥ ৯॥

অথর্ব্বণাং ব্যাপারমাহ মন্ত্রেতি। মন্ত্রাশ্চ উপনিষদশ্চ মন্ত্রোপনিষদম্ উপনিষদশব্দোঽকারান্তো নপুংসকমস্তি ব্রহ্ম ব্রহ্মাণম্॥ ১০॥

ভার্গবগ্রন্থানাং বিষয়মাহ ব্রহ্মচারীত্যাদি-সার্দ্ধদ্বাভ্যাম্। তর্হ্যেতন্নিরূপণেন ভগবতো নিরূপণমিত্যাশঙ্ক্যাহ স্তূয়তে ইতি। অথর্ব্ববিহিতৈঃ

---

স্তুতি উভয়ই শস্ত্র, এই শস্ত্রকুশল ব্যক্তি, অর্থাৎ ঋগ্বেদী, সামবেদী ও যজুর্ব্বেদী সকলেই সেই পরমাত্মার কীর্ত্তন করেন। আর রথন্তর, বৃহৎ সাম, বৈরূপ, বৈরাজ, মহাসাম, রৈবত ও বামদেব্য এই সপ্তবিধ সামও সেই পরমাত্মাকে গান করিতেছে॥ ৯॥

এইক্ষণ আথর্ব্বণিকদিগের ব্যাপার কথিত হইতেছে।—ভৃগুশ্রেষ্ঠ ভার্গবগণ যে পদক্রমসমন্বিত মন্ত্র ও উপনিষদ পাঠ করিয়া থাকে, তাহাতে কেবল সেই ব্রহ্মই পরিকীর্ত্তিত হইয়াছেন॥ ১০॥

এইক্ষণ ভার্গবীয়গ্রন্থের বিষয় নিরূপণ করিতেছেন,—অথর্ব্ববেদীয় বিস্তৃত ভৃগুগ্রন্থে ব্রহ্মচারী, ব্রাত্য, স্কম্ভ, অপলিত, অনড্বান, রোহিত, উচ্ছিষ্ট, কাল, প্রাণ, ভগবান, আত্মা, পুরুষ, শিব, ভব, রুদ্র, ঈশ্বর,

প্রজাপতির্ব্বিরাট চৈব পার্ষ্ণিঃ সলিলমেব চ।
স্তূয়তে মন্ত্রসংযুক্তৈরথর্ব্ববিহিতৈর্ব্বিভুঃ॥ ১৩॥
তং ষড়বিংশকমিত্যেকে সপ্তবিংশমথাপরে।
পুরুষং নির্গুণং সাঙ্খ্যমথর্ব্বাণঃ শিরো বিদুঃ॥ ১৪॥

---

অথর্ব্বপ্রতিপাদৈ্যরর্থৈঃ। বিভুঃ ঈশ্বরঃ পরমাত্মা ষড় বিংশকং পৌরাণিকাঃ সপ্তবিংশং তন্ত্রেদা এব—"মাত্রা ভূতানীন্দ্রিয়াণি মনো বুদ্ধিরহঙ্কৃতিঃ। মহান্ প্রধানং তত্ত্বানি ষড় বিংশঃ পরমেশ্বরঃ॥" ইতি। চিত্তেন সাহিত্যে সপ্তাবিংশ ইতি সঙ্খ্যায়তে অথেতি। সঙ্খ্যা জ্ঞানং তৎসম্বন্ধী সাঙ্খ্যঃ তং জ্ঞানগম্যমিত্যর্থঃ॥ ১১-১৪॥

---

প্রজাপতি, বিরাট, পার্ষ্ণি ও সলিল এই সকল শব্দ পাঠ করা হইয়াছে, অর্থাৎ উক্ত শব্দ সকলের অর্থ প্রতিপাদনে সেই পরমাত্মাই প্রতিপাদিত হইয়াছেন এবং মন্ত্রসংযুক্ত অথর্ব্ববেদ প্রতিপাদ্য উক্তপ্রকার শব্দসমূহদ্বারা সেই বিভু, অর্থাৎ সর্ব্বাধ্যক্ষ ঈশ্বরেরই স্তব করা হইয়াছে। ব্রহ্মচারী ও ব্রাত্যাদি-শব্দার্থ নিরূপণদ্বারা পরমেশ্বরই নিরূপিত হইয়াছেন॥ ১১-১৩॥

পৌরাণিকেরা ষড়বিংশতি তত্ত্বনিরূপণদ্বারা পরমাত্মতত্ত্ব নিরূপণ করিয়াছেন।—অপর বাদীরা সপ্তবিংশতি পদার্থদ্বারা আত্মতত্ত্ব নিরূপণ করিয়া থাকেন। পঞ্চতন্মাত্র, পঞ্চভূত, ষড়বিধ জ্ঞানেন্দ্রিয়, পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, মন, বুদ্ধি, অহঙ্কার, মহত্তত্ত্ব ও প্রকৃতি ইহারাই ষড়বিংশতত্ত্ব এবং উক্ত ষড় বিংশতত্ত্ব ও চিত্ত এই সমুদায়ে সপ্তবিংশ পদার্থ হয়। আর সাংখ্যেরা নির্গুণ পুরুষ বলিয়া পরমাত্মাকে কীর্ত্তন করেন এবং আথর্ব্বণিকেরা শিরঃশব্দে পরমাত্মাকে কহিয়া থাকেন। পরন্তু সাংখ্যেরা বলেন, পরমাত্মা কেবল জ্ঞানগম্য, অন্য উপায়দ্বারা তাহাকে জানা যায় না॥ ১৪॥

চতুর্ব্বিংশতিসংখ্যাকমব্যক্তং ব্যক্তদর্শনম্।
অদ্বৈতং দ্বৈতমিত্যেতত্ত্রিধা তং পঞ্চধা তথা ॥ ১৫ ॥
ব্রহ্মাদ্যং স্থাবরান্তঞ্চ পশ্যন্তো জ্ঞানচক্ষুষঃ।

---

চতুর্ব্বিংশতি-সঙ্খ্যাকমিতি কপিলাঃ চতুর্ব্বিংশতি-সঙ্খ্যাকমস্তবন্ তদুপরিতনং পঞ্চবিংশকমিত্যর্থঃ। তদুক্তম্—"মূলপ্রকৃতিরবিকৃতির্ম্মহদাদ্যাঃ প্রকৃতিবিকৃতয়ঃ সপ্ত। ষোড়শকস্তু বিকারো ন প্রকৃতির্ন বিকৃতিঃ পুরুষঃ ॥" ইতি। স্বয়ম্ অব্যক্তম্ অপ্রত্যক্ষং ব্যক্তদর্শনং ব্যক্তস্য জগতো ভাসকম্ অদ্বৈতং বেদান্তিনঃ দ্বৈতং কাণাদাদয়ঃ ত্রিধা গুণভেদেন পঞ্চধা তু ভূতভেদেন স একধা ভবতি ত্রিধা ভবতি পঞ্চধা ভবতি সপ্তধা নবধা পুনশ্চৈকাদশ ইতি শ্রুত্যন্তরাৎ ॥ ১৫ ॥

দ্বিজাঃ ত্রৈবর্ণিকা বেদবিদঃ। ব্রহ্মেতি ব্রহ্মকার্য্যং স্থাবরাদি তস্মিন্

---

যাঁহারা কপিলমতানুসারী, তাঁহারা চতুর্ব্বিংশতিপদার্থ বর্ণন করিয়া তদুপরি পঞ্চবিংশতি পদার্থরূপে ঈশ্বরকে নিরূপণ করিয়াছেন, অর্থাৎ পরমেশ্বর অব্যক্ত অথচ ব্যক্তদর্শন, তাঁহাকে কেহ স্পষ্টত দেখিতে পায় না। পরন্তু তাঁহার কার্য্যভূত এই জগৎদর্শন করিয়াই পরমাত্মাকে জানিতে হয়। সাংখ্যেরা আর বলিয়া থাকেন যে, প্রকৃতিই জগতের মূল, সেই প্রকৃতি কোনরূপেও বিকৃতিভাবাপন্ন হয় না। সেই প্রকৃতি হইতে মহত্তত্ত্বাদি সপ্তপদার্থ জন্মে এবং সেই সপ্তপদার্থ হইতে আবার ষোড়শ পদার্থ জন্মিয়া থাকে, এই সমুদায় পদার্থই বিকৃতিভূত। বেদান্তবাদীরা অদ্বৈতরূপে, কণাদমতানুসারীরা দ্বৈতরূপে, অপরাপর বাদীরা কেহ গুণভেদে ত্রিধা, কেহ বা পঞ্চভূতরূপে পঞ্চধা পরমাত্মাকে কীর্ত্তন করেন। শ্রুত্যন্তরপ্রমাণে জানা যায়, পরমাত্মা, একধা, ত্রিধা, পঞ্চধা, সপ্তধা, নবধা ও একাদশধা হইয়া থাকেন, অর্থাৎ মতভেদেই পরমেশ্বর একদ্বিত্রিরূপে কথিত হইতেছেন ॥ ১৫ ॥

দ্বিজ, অর্থাৎ ত্রৈবর্ণিক বেদবেত্তারা জ্ঞানচক্ষুদ্বারা ব্রহ্মাদি স্থাবরান্ত সকলই দর্শন করিতে পারেন, তাঁহারা ঈশ্বরের কার্য্যভূত সমস্ত পদার্থকে

**তমেকমেব পশ্যন্তি পরিশুদ্ধং বিভুং দ্বিজাঃ ॥ ১৬ ॥**
**যস্মিন্ সর্ব্বমিদং প্রোতং ব্রহ্ম স্থাবরজঙ্গমম্।**
**তস্মিন্নেব লয়ং যান্তি বুদ্‌বুদাঃ সাগরে যথা ॥ ১৭ ॥**
**যস্মিন্ ভাবাঃ প্রলীয়ন্তে লীনাশ্চা ব্যক্ততাং যযুঃ।**
**নশ্যন্তে ব্যক্ততাং ভূয়ো জায়ন্তে বুদ্‌বুদা ইব ॥ ১৮ ॥**

---

প্রোতং তমেকং ব্রহ্মৈব পশ্যন্তীত্যন্বয়ঃ। লয়ং যান্তি সর্ব্বে ভাবাঃ লীনাশ্চাঃ লীনম্ আস্যং মুখং দ্বারমবিদ্যালক্ষণং যেষাং তে তথোক্তাঃ। যস্মিন্ প্রোতাঃ সন্তো ব্যক্ততাং যযুঃ গতাঃ পুনর্নশ্যন্তে নশ্যন্তি ভূয়শ্চ ব্যক্ততাং জায়ন্তে জনয়ন্তি অন্তর্ভাবিতণ্যন্তত্বাৎ সকর্ম্মকঃ গচ্ছন্তি বা। দ্বিঃ কথনং সৃষ্টিপ্রলয়য়োরভ্যাসজ্ঞাপনার্থম্ ॥ ১৬-১৮ ॥

অদ্বিতীয় পরিশুদ্ধ সর্ব্বাধ্যক্ষ পরমাত্মস্বরূপে দর্শন করেন, অর্থাৎ ব্রহ্ম হইতেই এই পরিদৃশ্যমান অনন্ত ব্রহ্মাণ্ডের সৃষ্টি হইয়াছে এবং এই জগৎই ব্রহ্মময়, তদ্ভিন্ন জগতে আর কিছুই নাই। এইরূপে বেদবেত্তারা পরমাত্মাকে জানিয়া থাকেন ॥ ১৬ ॥

বেদবেত্তারা বলেন, সেই ব্রহ্মেতেই স্থাবরজঙ্গমাত্মক জগৎ উৎপন্ন হইয়াছে, ব্রহ্মেতেই বিদ্যমান আছে এবং ব্রহ্মেতেই লয় পায়। যেমন সাগরাদিতে বুদ্‌বুদ উৎপন্ন হইয়া সেই সাগরাদিতেই লয় পায়, সেইরূপ জগৎ ব্রহ্মেতে উৎপন্ন হইয়া ব্রহ্মেতে লয় পাইয়া থাকে ॥ ১৭ ॥

জগতের সমুদায় পদার্থই বিনাশী, অর্থাৎ যেমন সাগরে বুদ্‌বুদ উৎপন্ন হইয়া সাগরে বিনাশ পায় এবং পুনর্ব্বার উৎপন্ন হইয়া সেই সাগরেই লয় পাইয়া থাকে, সেইরূপ এই ভাবপদার্থ সমুদায়ই পরমাত্মা হইতে উৎপন্ন হইয়া পরমাত্মাতে লয় পায়, পুনর্ব্বার সেই সকল ব্যক্ত হয় এবং পুনর্ব্বার অব্যক্ত হয়। একমাত্র পরমেশ্বর হইতেই জগতের সৃষ্টি প্রলয় হইয়া থাকে ॥ ১৮ ॥

ক্ষেত্রজ্ঞাধিষ্ঠিতঞ্চৈব কারণৈর্ব্ব্যঞ্জয়েদ্‌বুধঃ।
এবং সহস্রশো দেবং পর্য্যস্তন্তং পুনঃ পুনঃ ॥ ১৯ ॥
য এবং শ্রাবয়েচ্ছ্রাদ্ধে ব্রাহ্মণো নিয়তব্রতঃ।
অক্ষয্যমন্নপানঞ্চ পিতৃণাঞ্চোপতিষ্ঠতে ॥ ২০ ॥
ব্রহ্ম ব্রহ্মবিধানন্তু যে বিদুর্ব্রাহ্মণাদয়ঃ।

ক্ষেত্রজ্ঞেন অধিষ্ঠিতং শরীরং কারণৈঃ অনুমিতিকারণৈঃ হেতুভিঃ বিমতত্বেনাধিষ্ঠিতং ক্রিয়াবত্বাদ্রথাদিবদিত্যাদিভিঃ ব্যঞ্জয়েৎ লক্ষয়েৎ বুধঃ পণ্ডিতঃ। এবং সহস্রশঃ পর্য্যস্তন্তং তং দেবং পুনঃ পুনর্জ্জন্ম-মরণাদি-প্রবন্ধমাপদ্যমানং জীবম্ উক্ত যোগেন উদ্ধরেদিতি শেষঃ। বৈরাগ্যার্থ-মিদমভিহিতং লক্ষয়েৎ চেষ্টাদিনা সর্ব্বশরীরেষ্বনুমায়াদিত্যর্থঃ ॥ ১৯-২০ ॥

ব্রহ্ম কূটস্থ ব্রহ্মবিধানং তজ্‌জ্ঞানোপায়ম্ লীনম্ আত্মগ্ মুখং প্রবৃত্তি-

এই শরীর সেই পরমাত্মাকর্ত্তৃক অধিষ্ঠিত এবং অনুমানদ্বারা তাঁহাকে জানিতে হয়। যেমন রথ চলিতেছে দেখিলেই বোধ হইয়া থাকে যে, অবশ্য এই রথমধ্যে একজন ইহার পরিচালক, অর্থাৎ সারথি আছে, সেইরূপ শারীরিক কার্য্য দর্শনদ্বারা পরমাত্মার অনুমান করা যায়। জ্ঞানীব্যক্তিরা অনুমানদ্বারাই পরমাত্মাকে জানিয়া থাকেন। এইরূপ যোগদ্বারা সহস্র সহস্রবার জন্মমরণাদিতে আবদ্ধ জীবকে উদ্ধার করিবে, অর্থাৎ উক্তরূপে পরমাত্মাকে জানিতে পারিলেই জীবের মুক্তি হইয়া থাকে ॥ ১৯ ॥

যে ব্রাহ্মণ পিত্রাদির শ্রাদ্ধকালে এই উপনিষৎ পাঠ করেন, তাঁহার প্রদত্ত অন্নপানাদিতে পিত্রাদির অক্ষয় তৃপ্তি হইয়া থাকে, আর কোনরূপ অপবিত্র অন্নাদিদ্বারা শ্রাদ্ধ করিলে তাহা পিতৃলোকের গ্রাহ্য হয় না, কিন্তু শ্রাদ্ধ করিয়া এই উপনিষদ্‌রূপ স্তুতি পাঠ করিলে তৎক্ষণাৎ সেই অপবিত্র অন্নাদির দোষ বিনাশ হইয়া পিতৃলোকের পরিতৃপ্তি জন্মে ॥ ২০ ॥

যে ব্রাহ্মণাদিরা কূটস্থব্রহ্ম এবং ব্রহ্মবিজ্ঞানোপায়ভূত উক্ত উপনিষদাদি জানেন, তাঁহারা ব্রহ্মেতে লয় পায়েন, অর্থাৎ উক্ত ব্রহ্মজ্ঞানীরা ব্রহ্মের

তে লয়ং যান্তি তত্রৈব লীনাস্থা ব্রহ্মশায়িনে ।
লীনাস্থা ব্রহ্মশায়িনে ॥ ২১ ॥

ইতি চূলিকোপনিষৎ সমাপ্তা ॥

দ্বারং রাগাদি যেষাং তে তথোক্তাঃ । কিমর্থং লীনাস্থাঃ ? ব্রহ্মশায়িনে ব্রহ্মণি শেতে তচ্ছীলো ব্রহ্মশায়ী ভাবপ্রধানো নির্দ্দেশঃ ব্রহ্মশায়িন্ ব্রহ্মণি শয়নং কর্ত্তুম্ একীভবিতুমিত্যর্থঃ দ্বিরুক্তিঃ সমাপ্ত্যর্থা ॥ ২১ ॥

নারায়ণেন রচিতা শ্রুতিমাত্রোপজীবিনা ।
অস্পষ্টপদবাক্যানাং দীপিকা চূলিকাভিধে ॥

ইতি চূলিকোপনিষদো-দীপিকা সম্পূর্ণা ॥

সহিত একীভাব ইচ্ছা করিলেই তাহাদিগের বাগাদি ইন্দ্রিয় সকল ব্রহ্মকে আশ্রয় করে এবং তৎক্ষণাৎ তাহারা ব্রহ্মের সহিত একীভূত হইয়া থাকে। উপনিষদাদির শেষবাক্য দুইবার পাঠ করিবে ইহাই বৈদিকপদ্ধতি। অতএব "লীনাস্থা ব্রহ্মশায়িনে" এই শেষবাক্য দুইবার উল্লিখিত হইয়াছে ॥ ২১ ॥

ইতি চূলিকোপনিষৎ সমাপ্ত ॥

ওঁ

নমঃ সচ্চিদানন্দবিগ্রহায়।

# নীলরুদ্রোপনিষৎ।

( শ্রুতি, দীপিকা ও বঙ্গানুবাদ-সমেত। )

নিরপেক্ষ-ধর্ম্মসঞ্চারিণী-সভা হইতে

শ্রীলশ্রীপূজ্যপাদ ভগবান্ সান্দ্রানন্দ আচার্য্য মহাপ্রভুর প্রসাদে
চতুর্ব্বেদান্তর্গত "অষ্টোত্তরশতোপনিষৎ" "বেদান্তসার"
"পঞ্চদশী" এবং ষড়্দর্শনাদিশাস্ত্র-প্রকাশক

শ্রীমহেশচন্দ্র পাল-কর্ত্তৃক
সঙ্কলিত ও প্রকাশিত।

( সভার কার্য্যালয়; ১৪১ নং, বারাণসী ঘোষের ষ্ট্রীট্; কলিকাতা। )

কলিকাতা।

বাগবাজার, ৮৪ নং, রাজা রাজবল্লভ ষ্ট্রীট্; নব-সারস্বত যন্ত্রে
শ্রীনবকুমার বসু-দ্বারা মুদ্রিত।

শকাব্দাঃ ১৮১০, আষাঢ়।

॥ ওঁ ॥ তৎসৎ ॥ ওঁ



# নীলরুদ্রোপনিষৎ

## প্রথমঃ খণ্ডঃ।



॥ ওঁ ॥ পরমাত্মনে নমঃ ॥ ওঁ ॥

ওম্ অপশ্যং ত্বাবরোহন্তং দিবিতঃ পৃথিবীমবঃ।
অপশ্যমস্যন্তং রুদ্রং নীলগ্রীবং শিখণ্ডিনম্ ॥ ১ ॥

---

ওঁ নীলরুদ্রোপনিষদি ষোড়শ্যাং খণ্ডকত্রয়ম্।
শ্রুতিরূপেণ তং দেবং স্তৌত্যপশ্যমিতি ক্রমাৎ ॥

অস্পর্শযোগমুক্ত্বা তৎসম্প্রদায়প্রবর্ত্তকং পরমগুরুং যোগসিদ্ধিপ্রদং নীলরুদ্রং স্তৌতি অপশ্যমিতি। দিবিতঃ দিবঃ পৃথিবীং ভূমিম্ অবঃ অধস্তাৎ অবরোহন্তং ত্বা ত্বাম্ অহমপশ্যমিতি মন্ত্রদ্রষ্টুর্ব্বচঃ। অস্যন্তম্ অস্যক্ষেপণে ক্ষিপন্তং দুষ্টান্ শিখণ্ডিনং শিখণ্ডো বর্হচূড়য়োঃ ইতি বিশ্বঃ। তয়োরন্যতরদস্যাস্তি শিখণ্ডী তম্ ॥ ১ ॥

---

ইতিপূর্ব্বে অস্পর্শযোগ নিরূপণ করিয়া এইক্ষণ উক্ত যোগ-সম্প্রদায়-প্রবর্ত্তক পরমগুরু যোগসিদ্ধিপ্রদ নীলরুদ্রকে স্তব করিতেছেন।—যিনি স্বর্গ হইতে পৃথিবীতে অবরোহণ করিতেছেন, দুষ্টগণকে দূরে নিক্ষেপ করেন, সেই নীলগ্রীব চন্দ্রচূড় রুদ্রকে আমি দর্শন করিয়াছি ॥ ১ ॥

দিব উগ্রো অবারুক্ষৎ প্রত্যষ্ঠাদ্‌ভূম্যামধি।
জনাসঃ পশ্যতে মহং নীলগ্রীবং বিলোহিতম্‌ ॥ ২ ॥
এষ এত্যবীরহা রুদ্রো জলাসভেষজাঃ।
যত্তেঽক্ষেমমনীনশদ্‌-বাতোকারোঽপ্যেতু তে ॥ ৩ ॥

---

দিবঃ সকাশাৎ উগ্রঃ রুদ্রঃ অবারুক্ষৎ অবতীর্ণবান্‌ প্রত্যষ্ঠাৎ প্রতিষ্ঠাং স্থিতিং কৃতবান্‌ ভূম্যামধি অধিরীশ্বরে ইতি অধিঃ কর্ম্মপ্রবচনীয়ঃ যস্মাদধিকং যস্য চেশ্বরবচনমিতি তত্র সপ্তমী ভূমেরীশ্বর ইত্যর্থঃ। জনাসঃ আজ্জসেরসুক্‌ সম্বোধনে চেতি প্রথমা। এতি আগচ্ছতি ন বীরহা অবীরহা সৌম্যঃ যদ্বা অবীরাণি পাপানি হন্তীত্যবীরহা জলে আসঃ ক্ষেপো যাসাং তাঃ জলাসাঃ তাশ্চ তা ভেষজাশ্চ তা এতীত্যন্বয়ঃ জলক্ষিপ্তানামোষধীনামক্ষেমং নির্ব্বেজকত্বং রুদ্রসন্নিধানাদেব। যৎ তে তব অক্ষেমমনীনশৎ অনেন ক্ষেমকারিত্বমুক্তম্‌। অলব্ধলাভো যোগঃ তৎকারিত্বমপ্যাহ বাতীকার ইতি। বাতিঃ প্রাপ্তিঃ অপ্রাপ্তং প্রাপ্তং করোতীতি বাতীকারঃ সোঽপি তে তব অপূর্ব্বলাভকরঃ এতু আগচ্ছতু যোগক্ষেমকরোঽভিষেকজলে সন্নিহিতো ভবত্বিত্যর্থঃ মন্ত্রলিঙ্গাদভিষেকে বিনিয়োগঃ ॥ ২-৩ ॥

---

রুদ্র স্বর্গ হইতে অবতীর্ণ হইয়াছিলেন, তিনিই পৃথিবীর স্থিতিসাধন করিয়াছেন, তিনিই পৃথিবীর অধীশ্বর এবং তিনিই জনসকলকে যথাযোগ্য স্থানে নিক্ষেপ করিয়া থাকেন, অতএব সেই বিলোহিত নীলরুদ্রকে দর্শন করে ॥ ২ ॥

সেই নীলরুদ্রদেব সৌম্যভাবে আগমন করেন, অথবা পাপরাশি বিনাশ করিয়া থাকেন। জলজাত ওষধিসমূহেও তাঁহারই অধিষ্ঠান জানা যায়। রুদ্রের সন্নিধানমাত্রই জলক্ষিপ্ত ওষধি সকলের শক্তি জন্মিয়া থাকে। হে রুদ্র! তোমার সন্নিধানে অমঙ্গল বিনষ্ট হয়। যে যোগ সহসা লাভ করা যায় না, সেই যোগ তোমারই কার্য্যভূত। যে যোগে অপূর্ব্ব লাভ হইয়া থাকে, সেই যোগও তোমার লাভ হইলেই সফল

নমস্তে ভবভাবায় নমস্তে ভামমন্যবে।
নমস্তে অস্তু বাহুভ্যামুতোত ইষবে নমঃ ॥ ৪ ॥
যামিষুং গিরিশন্তং হস্তে বিভর্ষ্যস্তবে।
শিবাং গিরিত্র! তাং কৃণু মা হিংসীৎ পুরুষাম্মম ॥ ৫ ॥
শিবেন বচসা ত্বা গিরিশাচ্ছাবদামসি।
যথা নঃ সর্ব্বমিজ্জগদযক্ষ্মং সুমনা অসৎ ॥ ৬ ॥

---

ভামঃ ক্রোধঃ মন্যুঃ তৎপূর্ব্বাবস্থা উত উ তে ইষবে বাণরূপায় ॥ ৪ ॥

অস্তবে অসুক্ষেপণে তবেৎপ্রত্যয়স্তমর্থে অস্তুং ক্ষেপ্তুমিত্যর্থঃ! কং ক্ষেপ্তুং? গিরিশন্তং শুতি শুন্ গিরেঃ শুন্ গিরিশুন্ সম্বন্ধসামান্যে ষষ্ঠী-সমাসঃ। তং গিরিশন্তং ছান্দসো যলোপঃ। হে গিরিত্র! গিরিরক্ষক !! তাং শিবাং কল্যাণীং কৃণু কুরু ॥ ৫ ॥

অচ্ছাবদামসি অচ্ছ নির্ম্মলং বদাম অচ্ছশব্দস্য নিপাতস্যেতি দীর্ঘঃ। ইদন্তো মসি ইদমর্থকো নিপাতশ্চ। অযক্ষ্ম নীরোগং সুমনাঃ সুমনস্কম্ অসৎ ভবেৎ লিঙর্থে লেট্ তিপ্ ইতশ্চ লোপঃ পরস্মৈপদেষু লেটোঽড়াদা-বিত্যট্ ॥ ৬ ॥

---

হইয়া থাকে। এইক্ষণ তুমি যোগসিদ্ধির ক্ষেমঙ্কর হইয়া এই অভিষেক জলে আগমন কর, অর্থাৎ অভিষেককালে সন্নিহিত হইয়া থাক ॥ ৩ ॥

হে রুদ্র! তুমি জগতের উৎপত্তির কারণ তোমাকে নমস্কার করি, তুমি ক্রোধরূপী এবং মন্যু, অর্থাৎ ক্রোধের পূর্ব্বাবস্থাও তোমারই স্বরূপ, তোমাকে নমস্কার করি। তুমি বাণরূপী তোমাকে নমস্কার করি ॥ ৪ ॥

হে গিরিরক্ষ! তুমি পর্ব্বতের বিঘ্ননিবারণার্থ যে বাণ ধারণ করিয়াছ, তাহার কল্যাণ কর, মৎসম্বন্ধীয় কোন পুরুষের হিংসা করিও না ॥ ৫ ॥

হে গিরীশ্বর! আমি তোমাকে মাঙ্গলিক বাক্যে ইহাই বলিতেছি যে, আমাদিগের এই জগৎ যাহাতে নীরোগ ও সুমনস্ক হইতে পারে, তুমি তাহাই কর ॥ ৬ ॥

যা তে ইষুঃ শিবতমা শিবং বভূব তে ধনুঃ।
শিবা শরব্যা যা তব তয়া নো মৃড় জীবসে ॥ ৭ ॥
যা তে রুদ্র! শিবা তনূরঘোরা পাপকাশিনী।
তয়া নস্তন্বা শন্তময়া গিরিশং ত্বাভিচাকশৎ ॥ ৮ ॥
অসৌ যস্তাম্রো অরুণ উত বভ্রুর্ব্বিলোহিতঃ।
যে চেমে অভিতো রুদ্রাশ্রিতাঃ সহস্রশো বৈষাং হেড় ঈমহে ॥৯॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

শরব্যা শরসন্ধায়িনী জ্যা "শরো দধ্যগ্রবাণয়োঃ" ইতি বিশ্বঃ। শরমর্হতি যৎ "অব শরস্ত" ইতি অবাদেশঃ। যদ্বা শরুঃ বৃতাদ্বা সিদ্ধং "শরুরায়ুধকোপয়োঃ" ইতি বিশ্বঃ উমবাদিভ্যো যৎ। জীবসে জীবিতুং মৃড় মোদয় যদ্বা হে মৃড়! তয়া তন্বা নঃ অস্মান্ জীবয়সি ॥ ৭ ॥

শন্তময়া অতিশয়েন শং শন্তমা তয়া অভিচাকশৎ কশের্যঙ্লুগন্তাল্লোট্ তিপ্ অট্ অতিশয়েন প্রকাশয়ত্বিতি প্রার্থনা ॥ ৮ ॥

বভ্রুঃ পিঙ্গলঃ বা এষাং হ ঈড়ে স্তুতয়ে ঈমহে কাময়ামহে ॥ ৯ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

হে মৃড়! (হর!) তোমার যে মঙ্গলপ্রদায়িনী ধনুর জ্যা এবং শ্রেয়স্কর ধনু আছে, সেই জ্যা (ধনুকের গুণ) এবং ধনুদ্বারা আমাদিগের জীবনার্থ আমোদিত হও, অথবা আমাদিগকে জীবিত রাখ। ৭।

হে রুদ্র! হে গিরিশ! তোমার যে অঘোরা, অর্থাৎ শান্তরূপা পাপবিনাশিনী তনু আছে, সেই মঙ্গলপ্রদায়িনী তনুদ্বারা আমাদিগকে প্রকাশিত কর, ইহাই আমাদিগের প্রার্থনা। ৮।

হে রুদ্র! এই যে তোমার তাম্রবর্ণ, অরুণপিঙ্গলবর্ণ ও লোহিতবর্ণ

## দ্বিতীয়ঃ খণ্ডঃ ।

অদৃশন্ ত্বাবরোহন্তং নীলগ্রীবং বিলোহিতম্ ।
উত ত্বা গোপা অদৃশন্নুত ত্বোদহার্য্যঃ ।
উত ত্বা বিশ্বা ভূতানি তস্মৈ দৃষ্টায় তে নমঃ ॥ ১ ॥
নমোঽস্তু নীলশিখণ্ডায় সহস্রাক্ষায় বাজিনে ।
অথো যে অস্য সত্বানস্তেভ্যোঽহমকরং নমঃ ॥ ২ ॥

গোপা গোপালাঃ অদৃশন্ অপশ্যন্ উদহার্য্যঃ পানীয়হারিণ্যঃ । বিশ্বাঃ বিশ্বানি ভূতানি অদৃশন্ যোগিনামপ্যদৃশ্যং ত্বাং কৃপয়া আবিভবন্তম্ আদিত্যবৎ প্রকাশমানং পামরা অপি দদৃশুরিত্যর্থঃ । বাজিনেঃ নেত্র-বতে বাণরূপায় বা সীদন্তীতি সত্বানঃ গণাঃ ॥ ১-২ ॥

---

বিগ্রহ এবং চতুর্দ্দিকে যে সহস্র সহস্র রুদ্রগণ আছে, তাঁহাদিগকেও স্তব করি এবং তাহাদিগের নিকট প্রার্থনা করি ॥ ৯ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

হে রুদ্র! যখন তুমি পৃথিবীতে অবতরণ কর, তখন জলহারিণী গোপিনীরা তোমার নীলগ্রীব বিলোহিতমূর্ত্তি দর্শনকরিয়াছিলেন, তৎ-পরে সর্ব্বভূতই তোমাকে দর্শন করিল, তুমি যোগিগণেরও অদৃশ্য, তুমি কৃপা করিয়া আবির্ভূত হইয়াছিলে এবং আদিত্যের ন্যায় জগৎ প্রকাশ করিয়াছিলে, তোমার কৃপা না হইলে কেহ তোমাকে দেখিতে পায় না। এইক্ষণ তোমাকে নমস্কার করি ॥ ১ ॥

হে রুদ্র! তুমি নীলবর্ণ শিখণ্ড (চূড়া)-ধারণ করিয়াছ, তোমার সহস্র লোচন বিরাজমান আছে এবং তুমি বাণরূপী, তোমাকে নমস্কার করি। আর তোমার যে সকল গণ আছে, তাহাদিগকেও নমস্কার করি ॥ ২ ॥

**নমাংসি ত আয়ুধায়ানাততায় ধৃষ্ণবে।**
**উভাভ্যামকরং নমো বাহুভ্যাং তব ধন্বনে ॥ ৩ ॥**
**প্রমুঞ্চ ধন্বনস্ত্বমুভয়ো রাজ্ঞোর্জ্জ্যাম্।**
**যাশ্চ তে হস্ত ইষবঃ পরস্তা ভগবো বপ ॥ ৪ ॥**
**অবতত্য ধনুস্ত্বং সহস্রাক্ষ! শতেষুধে!।**
**নিশীর্য্য শল্যানাং মুখা শিবো নঃ শম্ভুরাভরঃ ॥ ৫ ॥**

---

নমাংসি নমস্কারাঃ ন আততায় অনাততায় ধৃষ্ণবে প্রগল্ভায় বাহুভ্যাং কৃত্বা ধন্বনে নমোঽকরবমিত্যর্থঃ ॥ ৩ ॥

উভয়োঃ অরিপ্রত্যরিভূতয়োঃ রাজ্ঞোর্ধন্বনো জ্যাং প্রমুঞ্চ অনাততাং কুরু রাজ্ঞোর্ব্বিগ্রহে লোকানাং ক্লেশো ভবতি ততস্তং শময় ইতি ভাবঃ। হে ভগবঃ যাস্তে হস্তে ইষবঃ বাণাঃ তাঃ পরাবপ পরাঙ্মুখং মুঞ্চ ত্বমপি কোপং লোকেষু মাকৃথা ইতি ভাবঃ ॥ ৪ ॥

ইন্দ্ররূপেণ জগদ্রক্ষা ইতি প্রার্থয়তে অবতত্যেতি। ধনুঃ ত্বমধিজ্য কৃত্বা সহস্রাক্ষ! শক্ররূপ! শতং ইষুধয়ঃ তুণা যজ্ঞরূপা যস্য তৎসম্বোধনং নিশীর্য্য তীক্ষ্ণীকৃত্য মুখা মুখানি নঃ অস্মান্ শিবঃ কল্যাণরূপঃ শম্ভুঃ সুখ-হেতুঃ সন্ আভর ধারয় পোষয় বা ॥ ৫ ॥

---

হে রুদ্র! তুমি আয়ুধরূপী অবিস্তৃতরূপ প্রগল্ভ এবং ধনুর্ধারী, তোমাকে উভয় বাহুদ্বারা নমস্কার করি ॥ ৩ ॥

হে রুদ্র! তুমি যুদ্ধকালে অরিপ্রত্যরিভূত উভয় রাজার ধনুকের গুণ অবিস্তৃত কর, কারণ রাজাদিগের যুদ্ধ উপস্থিত হইলে লোকের ক্লেশ হইতে পারে; অতএব তুমি যুদ্ধনিবারণ কর। ভগবন্! তোমার হস্তে যে সকল বাণ আছে, তাহাদিগকেও পরাঙ্মুখ কর, অর্থাৎ তুমি লোকের প্রতি কোপ করিও না ॥ ৪ ॥

হে রুদ্র! তুমি ইন্দ্ররূপে জগৎ রক্ষা কর, ইহাই প্রার্থনা। হে সহস্রাক্ষ! অর্থাৎ ইন্দ্ররূপধারিন্! তুমি ধনুকে জ্যা (গুণ) আরোপিত

বিজ্যং ধনুঃ শিখণ্ডিনো বিশল্যো বাণবাস্তুত।
অনেশন্নস্যেষবঃ শিবো অস্য নিষঙ্গতিঃ॥ ৬॥
পরি তে ধন্বনো হেতিরস্মান্ বৃণক্তু বিশ্বতঃ।
অথো য ইষুধিস্তবারে! অস্মিন্নিধেহি তম্॥ ৭॥
যা তে হেতির্মীঢুষ্টম! হস্তে বভূব তে ধনুঃ।
তয়া ত্ব বিশ্বতো অস্মানপক্ষ্ময়া পরিভুজ॥ ৮॥

---

বাণবান্ তূণীরঃ বিশল্যোঽস্তু তোমররহিতো ভবতু বৈরিষু হতেষু তৎ প্রয়োজনাভাবাৎ। অনেশন্ অদৃশ্যা অভুবন্ নশিষমুমো বলিথ্যেত্বমিতি বার্ত্তিকেন লুঙি পুষাদ্যঙি এত্বম্ নিষঙ্গতিঃ নিষঙ্গঃ॥ ৬॥

বিশ্বতঃ সর্ব্বতঃ অস্মান্ পরিবৃণক্তু পরিরক্ষতু অরে সম্বোধনে অথো পশ্চাৎ রক্ষণানন্তরং যঃ তব ইষুধিঃ অস্মিন্ তং হেতিং বাণং নিধেহি স্থাপয়॥ ৭॥

হে মীঢুষ্টম! সেবকতমং অপক্ষ্ময়া অসজ্জয়া তয়া হেত্যা পরিভূজ পরিপালয়॥ ৮॥

---

করিয়া বাণসকলের মুখ তীক্ষ্ণকর, তুমি শত শত অস্ত্র ধারণ করিয়াছ, এইক্ষণ আমাদিগের কল্যাণরূপী, অর্থাৎ সুখহেতু হইয়া আমাদিগকে পালনকর। ৫॥

হে রুদ্র! তুমি সমস্ত বৈরিবিনাশ করিলে তোমার ধনু গুণহীন এবং তোমার তূণীর (বাণাধার) বাণশূন্য হউক। শত্রুবিনাশ সাধিত হইলে ধনুকে গুণারোপ ও বাণপূর্ণ তূণীর নিষ্প্রয়োজন। অতএব বাণসকল অদৃশ্য এবং নিষঙ্গ কল্যাণপ্রদ হউক॥ ৬॥

হে রুদ্র! তুমি আমাকে বিশ্ব হইতে রক্ষা কর, অনন্তর তোমার যে ইষুধি, অর্থাৎ বাণাধার আছে, তাহাতে বাণসকল স্থাপন করিয়া রাখ॥ ৭॥

হে মীঢ়ুষ্টম রুদ্র! তোমার হস্তে যে ধনুঃ আছে, সেই ধনুর গুণ

নমোঽস্তু সর্পেভ্যো যে কে চ পৃথিবীমনু।
যে অন্তরিক্ষে যে দিবি তেভ্যঃ সর্পেভ্যো নমঃ ॥ ৯ ॥
যে চামী রোচতে দিবি যে চ সূর্য্যস্য রশ্মিষু।
যেষামপ্সু সদস্কৃতং তেভ্যঃ সর্পেভ্যো নমঃ ॥ ১০ ॥
যা ইষবো যাতুধানানাং যে বা বনস্পতীনাম্।
যে বাবটেষু শেরতে তেভ্যঃ সর্পেভ্যো নমঃ ॥ ১১ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

সদস্কৃতং গৃহং যাতুধানানাং রক্ষসাং বনস্পতীনাং যে সর্পাঃ তে হি জনাৎ দংশন্তি অবটেষু গর্ত্তেষু ॥ ৯-১১ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

---

অপসারিত করিয়া নির্গুণ ধনুঃদ্বারা আমাদিগকে রক্ষা কর, আমরা তোমার সেবক ॥ ৮ ॥

হে রুদ্র! তোমার যে সকল সর্প পৃথিবীকে আশ্রয় করিয়া আছে, তাহাদিগকে নমস্কার করি, আর যে সকল সর্প অন্তরীক্ষে ও স্বর্গে বিদ্যমান আছে, তাহাদিগকেও নমস্কার করি। সর্পগণ সর্ব্বদা জনগণকে হিংসা করে, অতএব তুমি তাহাদিগের ভয় হইতে রক্ষা কর ॥ ৯ ॥

হে রুদ্র! যে সকল সর্প স্বর্গে বিরাজমান আছে, যাহারা সূর্য্যরশ্মিতে বিদ্যমান রহিয়াছে এবং যে সকল সর্প জলমধ্যে বাস করিতেছে, সেই সকল সর্প তোমারই গণ, অতএব তাহাদিগকে নমস্কার করি ॥ ১০ ॥

হে রুদ্র! যে সকল সর্প রাক্ষসদিগের বাণস্বরূপ, যাহারা বৃক্ষেতে, যাহারা গর্ত্তমধ্যে শয়ন করিয়া আছে, সেই সকল সর্পই তোমার গণ, অতএব তাহাদিগকে নমস্কার করি ॥ ১১ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

# তৃতীয়ঃ খণ্ডঃ।

যঃ স্বজনান্নীলগ্রীবো যঃ স্বজনান্ হরিরুত।
কল্মাষ-পুচ্ছমোষধে! জম্ভয়াশ্বরুন্ধতি ॥ ১ ॥
বভ্রুশ্চ বভ্রুকর্ণশ্চ নীলগলমালঃ শিবঃ পশ্য।
শর্ব্বেণ নীলশিখণ্ডেন ভবেন মরুতাং পিতা ॥ ২ ॥

---

কেদারাধীশং মহিষরূপং স্তৌতি য ইতি। যঃ শিবঃ স্বজনান্ ভক্তান্ প্রতি নীলগ্রীবঃ যশ্চ স্বজনান্ ভক্তান্ প্রতি হরিঃ হরিতবর্ণো ভক্তবাৎসল্যেন ভবতি। মহিষস্য হি তাদৃগ্রূপং সম্ভবতি। হে ওষধে! আরুন্ধতি রোধরহিতে তং কল্মাষপুচ্ছং কৃষ্ণপাণ্ডরপুচ্ছম্ আশু শীঘ্রং জম্ভয় স্ববীর্য্যেণ বীর্য্যবন্তং কুরু ওষধীনাং পশুভ্যো বলপ্রদত্বাৎ। "কল্মাষো রাক্ষসে কৃষ্ণে কল্মাষঃ কৃষ্ণপাণ্ডুরে" ইতি বিশ্বঃ। কেদারেশ্বরস্য মহিষরূপত্বাৎ পুচ্ছবত্তা সম্ভবতি ॥ ১ ॥

বভ্রুঃ ক্বচিদবয়বে পিঙ্গলবর্ণঃ অতঃ পিঙ্গলবর্ণকর্ণঃ নীলা গলে মালা যস্য সঃ শিব ইত্যত্র নীলগ্রীবশ্চ যঃ শিব ইতি পাঠো যুক্তঃ। পিতেতি তৃতীয়ার্থে প্রথমা পিত্রা ইত্যর্থঃ ॥ ২ ॥

---

ইতি-পূর্ব্বে নীলরুদ্রকে নানারূপে স্তব করিয়া এইক্ষণ মহিষরূপী কেদারেশ্বরকে স্তব করিতেছেন।—যে শিব ভক্তবাৎসল্যহেতু স্বীয়ভক্তগণের প্রতি নীলগ্রীব এবং হরিতবর্ণ হইয়াছেন, অর্থাৎ মহিষরূপ ধারণ করিয়াছেন, হে ওষধি! তুমি শীঘ্র সেই মহিষরূপীর কৃষ্ণপাণ্ডুর বর্ণ পুচ্ছ বীর্য্যবান্ কর, অর্থাৎ কেদারেশ্বর মহিষরূপীবিধায় তাহার পুচ্ছবত্তা সম্ভব আছে ॥ ১ ॥

সেই মহিষরূপী কেদারেশ্বরের কোন অঙ্গ পিঙ্গলবর্ণ, অতএব তিনি পিঙ্গলবর্ণ। তাঁহার গলে নীলবর্ণ মালা আছে, এই নীলশিখণ্ডধারী শিবই দেবগণকে পিতার ন্যায় রক্ষা করিতেছেন ॥ ২ ॥

বিরূপাক্ষেণ বভ্রুণাং বাচং বদিষ্যতো হতঃ।
সর্ব্বনীলশিখণ্ডেন বীর! কর্ম্মণি কর্ম্মণি ॥ ৩ ॥
ইমামস্য প্রাশং জহি যেনেদং বিভজামহে।
নমো ভবায় নমঃ সর্ব্বায় নমঃ কুমারায় শত্রবে ॥ ৪ ॥
নমো নীলশিখণ্ডায় নমঃ সভাপ্রপাদিনে।
যস্য হরী অশ্বতরৌ গর্দ্দভাবভিতঃ সরৌ ॥ ৫ ॥

---

অথ বাচং বদিষ্যতঃ পিতা দেহমাত্রস্য জনকো ব্রহ্মা যেন ঈশ্বরেণ হতঃ তং ত্বং পশ্যেত্যন্বয়ঃ। হে বীর! কর্ম্মণি কর্ম্মণি বিহিতপ্রতিষিদ্ধরূপে ॥ ৩ ॥

ইমাম্ অস্য জনস্য প্রাশং পৃচ্ছতীতি প্রাট্ তাং প্রাশং পৃচ্ছিকাং বাচং জহি বেদ-বিহিত-প্রতিষিদ্ধ-কর্ম্মবিষয়ং সংশয়ং নিরাকুরু ইত্যর্থঃ। যেন কর্ম্মণা ইদং জগৎ বিভজামহে কর্ম্মভূমি-ভোগভূমিরূপেণ বিভক্তং কুর্ম্মহে। কুমারায় কালানভিভূতায় শত্রবে সংহর্ত্রে ॥ ৪ ॥

সভাপ্রপাদিনে সভাং প্রপদ্যতে তচ্ছীলঃ সভাপ্রপাদী তস্মৈ সভ্যায়

---

যে ব্রহ্মা দেহমাত্রের জনক, সেই ব্রহ্মাও বিরূপাক্ষ নীলশিখণ্ডধারী নীলগ্রীবরূপী ঈশ্বরকর্ত্তৃক হত হইয়াছেন। হে বীরগণ! তোমরা বিহিত ও প্রতিষিদ্ধ কর্ম্মেই তাঁহাকে অবলোকন কর, অর্থাৎ সর্ব্বকর্ম্মেই নীল-রুদ্ররূপী ঈশ্বরকে স্মরণ কর ॥ ৩ ॥

হে রুদ্র! তুমি জনসাধারণে বাক্যনিবারণ কর, অর্থাৎ বেদবিহিত প্রতিষিদ্ধ কর্ম্মবিষয়ক সংশয় নিরাকৃত কর। এই বাক্যদ্বারাই আমরা জগৎকে বিভক্ত করিতেছি, অর্থাৎ ইহা কর্ম্মভূমি এবং ইহা ভোগভূমি, এইরূপে বিভাগ করিয়া থাকি। এইক্ষণ সেই উভয়কে নমস্কার করি, এবং কাল যাহাকে অভিভূত করিতে পারে না, সেই সর্ব্বসংহারকর্ত্তা নীলরুদ্ররূপী ঈশ্বরকে নমস্কার করি ॥ ৪ ॥

সেই সর্ব্ব সভার সভ্য নীলশিখণ্ডধারী ঈশ্বরকে নমস্কার করি। ইহার উভয়পার্শ্বে অশ্বতরদ্বয় ও গর্দ্দভদ্বয় বিচরণ করিতেছে, সেই নীলশিখণ্ড-

তস্মৈ নীলশিখণ্ডায় নমঃ সভাপ্রপাদিনে।
নমঃ সভাপ্রপাদিনে ॥ ৬ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

ইতি নীলরুদ্রোপনিষৎ সমাপ্তা ॥

ইত্যর্থঃ। অশ্বতরৌ ঈষদনমশ্বত্বং যয়োঃ তৌ অশ্বতরৌ গর্দ্দভাদশ্বায়াং জাতৌ দ্বিসরৌ অভিতঃ সরত ইতি অভিতঃ সরৌ গর্দ্দভৌ বর্ত্তেতে দ্বিরুক্তিঃ সমাপ্ত্যর্থা ॥ ৫-৬ ॥

নারায়ণেন রচিতা শ্রুতিমাত্রোপজীবিনা।
অস্পষ্টপদবাক্যানাং নীলরুদ্রোপনিষদ্দীপিকা ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

ইতি নীলরুদ্রোপনিষদো-দীপিকা সম্পূর্ণা ॥

---

ধারী ঈশ্বরকে নমস্কার করি। উপনিষদাদির শেষবাক্য দুইবার পাঠ [illegible] অনুসারে এই নীলরুদ্র উপনিষদেও "নমঃ সভাপ্রপাদিনে" এই বাক্য দুইবা[illegible]লিখিত হইয়াছে ॥ ৫-৬ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৩ ॥

ইতি নীলরুদ্রোপনিষৎ সমাপ্ত ॥

॥ ওঁ ॥ তৎসৎ ॥ ওঁ ॥

অথর্ব্ববেদীয়-

# রামতাপনী

## পূর্ব্বভাগঃ।

### প্রথমঃ খণ্ডঃ।

॥ ওঁ ॥ পরমাত্মনে নমঃ ॥ ওঁ ॥

ওঁ চিন্ময়েঽস্মিন্ মহাবিষ্ণৌ জাতে দশরথে হরৌ।
রঘোঃ কুলেঽখিলং রাতি রাজতে যো মহীস্থিতঃ ॥ ১ ॥

ওঁ শ্রীরামতাপনীয়েঽস্মিন্ পঞ্চত্রিংশত্তমে মতে।
আথর্ব্বণে তথা খণ্ডা দশ পূর্ব্বাভিধে মতাঃ ॥

'যস্যাম্ভসি শয়ানস্য যোগনিদ্রাং বিতন্বতঃ। নাভিহ্রদাম্বুজাদাসীৎ ব্রহ্মা বিশ্বসৃজাং পতিঃ। যস্যাবয়ব-সংস্থানৈঃ কল্পিতো লোকবিস্তরঃ। তদ্বৈ ভগবতো রূপং বিশুদ্ধং সত্ত্বমূর্জ্জিতম্। এতন্নানাবতারাণাং নিধানং বীজমব্যয়ম্।" ইতি স্মৃতেঃ নারায়ণকথনানন্তরং সদবতারকথনাবসরে

যিনি যোগনিদ্রা আশ্রয় করিয়া জলোপরি শয়ান ছিলেন, যাঁহার নাভিকমল হইতে ব্রহ্মা আবির্ভূত হইয়াছেন, যাঁহার অবয়ব সংস্থানদ্বারা বিশ্ব পরিকল্পিত হইয়াছে এবং এই বিশ্ব যে ভগবানের বিশুদ্ধরূপ, সেই

স রাম ইতি লোকেষু বিদ্বদ্ভিঃ প্রকটীকৃতঃ।
রাক্ষসা যেন মরণং যান্তি স্বোদ্রেকতোঽথবা ॥ ২ ॥

প্রাপ্তে মুখ্যত্বাদ্রামাবতারমাদৌ নিরূপয়তি চিন্ময়ে ইতি। শ্রীরামস্বরূপন্তু নারসিংহে নির্ণীতম্। দশরথে অধিকরণে রঘোঃ দিলীপাত্মজস্য সূর্য্যবংশ্যস্য কুলং চিন্ময়ে জ্ঞানস্বরূপে মহাবিষ্ণৌ নানাবতার-মূলকারণে হরৌ জাতে সতি রামাভিধা প্রবৃত্তেতি শেষঃ। অনেনাস্য পূর্ণাবতারতা সূচিতা তস্য নির্ব্বচনম্ অখিলং রাতীত্যাদি। সঃ হরিঃ বিদ্বদ্ভিঃ লোকেষু রাম ইতি প্রকটীকৃতঃ। মহীস্থিতঃ ভূমৌ নিত্যং বসন্ রাতি দদাতি সাধুভ্যোঽখিলং বাঞ্ছিতম্ রাজতে শোভতে চ ইত্যন্বর্থতাশ্রয়ণেন রাম ইতি লোকেষু বিদ্বদ্ভিঃ স্মৃতঃ। রাতেঃ প্রকৃতিমাত্রশেষঃ মহীস্থিতশব্দস্যাদ্যাক্ষরশেষঃ। রাক্ষসমরণশব্দয়োরাদ্যক্ষরশেষ ইত্যাহ রাক্ষসা ইতি। "রামো রাক্ষসমর্দ্দনঃ" ইতি প্রসিদ্ধেঃ। অথবা ডিথাদিশবদ্‌যদৃচ্ছাশব্দ এবায়ং ন ক্রিয়াশব্দঃ গুণাতিশয়াৎ প্রসিদ্ধিং গত ইত্যাহ স্বেতি। স্বোদ্রেকতঃ স্বমহিমতো গুণাতিশয়াদ্বা অনলার্কাদেরিব ॥ ১-২ ॥

---

নারায়ণই নানাপ্রকার অবতারের আদিস্থান ও মূলকারণ। ইত্যাদি স্মৃতিপ্রমাণে নারায়ণ কথানন্তর অবতার কথার অবসরকালে সর্ব্বপ্রধান রামাবতার নিরূপণ করিতেছেন।—শ্রীরামের স্বরূপ নারসিংহে বিশেষ নির্ণীত আছে। রঘুকুলে দশরথগৃহে জ্ঞানস্বরূপ মহাবিষ্ণু, অর্থাৎ নানাবতারের মূলকারণ হরি জন্মগ্রহণ করিলে বিদ্বদ্বর্গ যখন তাঁহার "রাম" এই নাম প্রকাশিত করিলেন, তখনই তিনি সাধুভক্তগণের বাঞ্ছিত প্রদান করিতে লাগিলেন এবং পৃথিবীতে স্থিত হইয়া শোভা পাইতে থাকিলেন। এই রাম হইতেই রাক্ষসগণের মরণ হইবে, এই জন্য রাক্ষস শব্দের আদ্যাক্ষর "রা" এবং মরণ শব্দের আদিবর্ণ "ম" এই উভয়বর্ণ মিলিত হইয়াই তাঁহার রামনাম প্রসিদ্ধ হইল। রামই রাক্ষসগণের মর্দ্দন, ইহাই প্রসিদ্ধ আছে। অনল ও অর্কাদিশব্দের ন্যায় স্বীয় মাহাত্ম্যবলেই ইনি রামনামে অভিহিত হইয়া থাকেন ॥ ১-২ ॥

রামনাম ভুবি খ্যাতমভিরামেণ বা পুনঃ।
রাক্ষসান্ মর্ত্ত্যরূপেণ রাহুর্ম্মনসিজং যথা ॥ ৩ ॥
প্রভাহীনান্ তথা কৃত্বা রাজ্যার্হাণাং মহীভৃতাম্।
ধর্ম্মমার্গং চরিত্রেণ জ্ঞানমার্গঞ্চ নামতঃ ॥ ৪ ॥
স্বস্য ধ্যানেন বৈরাগ্যমৈশ্বর্য্যং স্বস্য পূজনাৎ।
তথা রামস্য রামাখ্যা ভুবি স্যাদথ তত্ত্বতঃ ॥ ৫ ॥

---

রাম ইতি নাম ভুবি খ্যাতং প্রসিদ্ধিমাগতং নত্বয়ং ক্রিয়ানিমিত্তং ইত্যর্থঃ। চতুষ্টয়ী শব্দানাং প্রবৃত্তিরিতি পক্ষে গুণক্রিয়াজাতিশব্দবদৃষদৃচ্ছাশব্দোঽস্তি স্বরূপনিমিত্তঃ। নিমিত্তান্তরমাহ অভিরামেণেতি। রময়তীতি রামঃ জ্বলিতিকসন্তেভ্যো ণঃ। বিগ্রহান্তরং রাক্ষসানিতি। রাক্ষসান্ মর্ত্ত্যরূপেণ রামঃ আদ্যাক্ষরশেষঃ। মনসিজং চন্দ্রং "চন্দ্রমা মনসো জাতঃ" ইতি মন্ত্রবর্ণাৎ যথা প্রভাহীনং করোতি তথা রাক্ষসান্ প্রভাহীনান্ কৃত্বা বিখ্যাতো যঃ স রাম ইত্যর্থঃ। নিমিত্তান্তরমাহ রাজ্যার্হাণামিতি ধর্ম্মমার্গমিতি। স্বস্য চরিত্রেণ শ্রুতেন ধর্ম্মমার্গং রাতি নামতঃ উচ্চারিতাৎ জ্ঞানমার্গং রাতি স্বস্য ধ্যানেন বৈরাগ্যং রাতি স্বস্য পূজনাৎ ঐশ্বর্য্যং রাতি দদাতি রাজ্যার্হাণাং মহীভৃতাং তথেতি সমুচ্চয়ে। অতো-

---

পরব্রহ্ম হরি পৃথিবীতে অবতীর্ণ হইয়া রামনামে বিখ্যাত হইলেন, তিনি সকল লোককে অভিরমণ করিতেন বলিয়াই রামনাম হইয়াছে, যেমন রাহু চন্দ্রকে প্রভাহীন করে, সেইরূপ তিনি রাক্ষসগণকে মর্ত্ত্যরূপে প্রভাবিহীন করিয়াছিলেন, এই নিমিত্ত তাঁহার রামনাম প্রসিদ্ধ হইয়াছে। ইনি আপন আচরণদ্বারা লোক সকলকে ধর্ম্মশিক্ষা প্রদান করেন, যাহারা তাঁহার নাম স্মরণ করে, তাহাদিগকে জ্ঞানপ্রদান করেন, যাহারা তাঁহাকে ধ্যান করে, তাহাদিগকে বৈরাগ্যপ্রদান করেন, যাহারা তাঁহার পূজা করে, তাহাদিগকে ঐশ্বর্য্যপ্রদান করেন এবং রাজ্যার্থী রাজাদিগকে রাজ্যপ্রদান করেন, এই নিমিত্ত পৃথিবীতে তাঁহার রামনাম প্রসিদ্ধ হই-

রমন্তে যোগিনোঽনন্তে নিত্যানন্দে চিদাত্মনি।
ইতি রামপদেনাসৌ পরং ব্রহ্মাভিধীয়তে ॥ ৬ ॥

২স্য রামস্য রামাখ্যা ভুবি স্যাৎ। অথ তত্ত্বতঃ বস্তুতঃ অর্থত উচ্যতে তি শেষঃ ॥ ৩-৫ ॥

রমন্তে ইতি অনন্তে দেশকালকৃতপরিচ্ছেদশূন্যে নিত্যে নিয়তে অবয়ববিকারশূন্যে চ আনন্দে সুখৈকরূপে চিদাত্মনি চিদ্ঘনে অমূর্ত্তব্রহ্মণি যোগিনঃ নিরুদ্ধেন্দ্রিয়গ্রামাঃ রমন্তে ধ্যানেন তৃপ্যন্তি ইতি হেতোঃ রামপদেন অসাবেব দশরথাত্মজঃ পরং মুখ্যং ব্রহ্ম অভিধীয়তে অধিকরণে ঘঞ্। নমু মূর্ত্তস্য কথমানন্ত্যাদি? নন্বমূর্ত্তস্যাপি কথমানন্ত্যাদি? ইতি চেৎ সমঃ সমাধিঃ অপরিদৃষ্টার্থ-স্বীকারস্তূভয়ত্রাপি সমঃ তস্মাৎ "দ্বাবেব ব্রহ্মণো রূপে মূর্ত্তঞ্চামূর্ত্তঞ্চ" ইতি শ্রুতেরসঙ্কোচ এব ন্যায়ঃ বচনানি ত্বপূর্ব্বত্বাদিতি ন্যায়াদলৌকিকার্থবোধনং শ্রুতেরলঙ্কার এব ॥ ৬ ॥

য়াছে, বাস্তবিক তত্ত্বত, বস্তুত ও অর্থত তাঁহার রামনাম সার্থক বলিয়া জানা যায় ॥ ৩-৫ ॥

সেই দেশকালাদি পরিচ্ছেদশূন্য, নিত্য, অর্থাৎ অবয়ববিকাররহিত, কেবল সুখস্বরূপ চিদাত্মা, অর্থাৎ অমূর্ত্তব্রহ্মেতে যোগিগণ ইন্দ্রিয়নিরোধপূর্ব্বক রমণ করেন, অর্থাৎ তাঁহাকে ধ্যান করিয়া তৃপ্তিলাভ করেন, এই-হেতু উক্ত দশরথ তনয়ই রামশব্দে অভিহিত হইতেছেন এবং ইনিই মুখ্য পরংব্রহ্ম বলিয়া কথিত হইয়া থাকেন। এইক্ষণ আশঙ্কা হইতেছে যে, তিনি অমূর্ত্ত হইলে কিরূপে তাঁহার আনন্ত্যাদি সম্ভবিতে পারে? এবং মূর্ত্ত হইলেই বা তাহার আনন্ত্যাদি কিরূপে হয়? ইহাতে বক্তব্য এই যে, অপরিদৃষ্ট অর্থ স্বীকারে উভয়থাই সমান, শ্রুতিতে মূর্ত্ত ও অমূর্ত্ত এই দুই-রূপই কীর্ত্তিত আছে। ৬ ॥

চিন্ময়স্যাদ্বিতীয়স্য নিষ্কলস্যাশরীরিণঃ।
উপাসকানাং কার্য্যার্থে ব্রহ্মণো রূপকল্পনা ॥ ৭ ॥
রূপস্থানাং দেবতানাং পুংস্ত্র্যঙ্গাস্ত্রাদিকল্পনা।
দ্বিচত্বারি ষড়ষ্টাসাং দশ দ্বাদশ ষোড়শ ॥ ৮ ॥

রামশব্দার্থং নিরূপ্য ব্রহ্মণঃ কথং শরীরিত্বমিত্যাশঙ্ক্য উত্তরমাহ চিন্ময়স্যেতি। চিন্ময়স্য ব্রহ্মণঃ রূপকল্পনা মায়িকং রূপমিত্যর্থঃ। স্বরূপানতিরিক্তয়া মায়াশক্ত্যা নরস্যৈবৈকস্যাপি বিরুদ্ধনানাধর্ম্মাবিরোধ ইতি ভাবঃ ॥ ৭ ॥

তদায়ুধাদিকমপি কল্পিতমেবেত্যাহ রূপস্থানামিতি। রূপে তিষ্ঠন্তীতি রূপস্থাঃ তাসাং দেবতানাং পুংস্ত্বকল্পনা যথা রামঃ পুমান্ স্ত্রীত্বকল্পনা যথা সীতা স্ত্রী অঙ্গকল্পনা যথা ত্রিনয়নচতুর্ভুজত্বাদি রুদ্র বিষ্ণ্বাদীনাম্ অস্ত্রকল্পনা যথা শার্ঙ্গং ধনুঃ নন্দকঃ খড়্গঃ আদিশব্দাদ্‌ভূষণ-বাহনাদি-কল্পনা। উক্তমর্থমুদাহরতি দ্বিচত্বারীতি। আসাং দেবতানাং দ্বি দ্বৌ হস্তৌ কথিতাবিতি বিপরিণামোঽবিভক্তিকশ্চ নির্দ্দেশঃ। তথা

ইতিপূর্ব্বে রামশব্দার্থ নিরূপণ করিয়া কিরূপে ব্রহ্মের শরীরিত্ব সম্ভবিতে পারে? এই আশঙ্কা করিয়া তাহার মীমাংসা করিতেছেন।—ব্রহ্ম চিন্ময়, অদ্বিতীয়, নিষ্কল ও অশরীরী হইলেও উপাসকদিগের কার্য্যসাধনার্থ তাঁহার রূপ কল্পনা হইয়া থাকে, বাস্তবিক ব্রহ্মের যে রূপ, তাহা মায়িক বলিয়া জানিবে। স্বরূপের অনতিরিক্ত মায়াশক্তিদ্বারা এক নরেও নিরুদ্ধ নানা ধর্ম্মের অবিরোধ দেখা যায় ॥ ৭ ॥

যদি ব্রহ্মের রূপ কল্পিত হইল, তবে তাঁহার অস্ত্রাদিও কাল্পনিক বলিতে হইবে, যে সকল দেবতা রূপবান্, তাহাদিগের পুংস্ত্ব, স্ত্রীত্ব, অঙ্গ এবং অস্ত্রাদি এই সমুদায়ই কল্পিত বলিয়া জানিতে হইবে, যেমন রাম পুরুষ, সীতা স্ত্রী ইত্যাদিস্থলে পুংস্ত্ব ও স্ত্রীত্ব কল্পনা আছে। রুদ্র ত্রিনয়ন, বিষ্ণু চতুর্ভুজ ইত্যাদিস্থলে অঙ্গকল্পনা হইয়া থাকে। আর বিষ্ণুর শার্ঙ্গ,

অষ্টাদশাপি কথিতা হস্তাঃ শঙ্খাদিভির্যুতাঃ।
সহস্রান্তাস্তথা তাসাং বর্ণবাহনকল্পনা ॥ ৯ ॥
শক্তিসেনাকল্পনা চ ব্রহ্মণ্যেবং হি পঞ্চধা।
কল্পিতস্য শরীরস্য তস্য সেনাদিকল্পনা ॥ ১০ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

চত্বারি চত্বারো হস্তাঃ কথিতাঃ যথা হরের্লিঙ্গব্যত্যয়ঃ। তথা তাসাং ষড়্ভুজাঃ কথিতাঃ যথা মূর্ত্তিভেদানামম্বিকায়া অষ্টহস্তাঃ পুরুষোত্তমস্য দশ শঙ্করস্য দ্বাদশ ষোড়শাষ্টাদশ চণ্ডিকামূর্ত্তিভেদানাম্। শঙ্খাদিভিঃ আয়ুধৈঃ সহস্রহস্তা বিশ্বরূপস্য। বর্ণাঃ শ্যামশ্বেতাদয়ঃ বাহনানি পক্ষীন্দ্রাদীনি তেষাং কল্পনা ন তু বস্তুবৃত্তিঃ ॥ ৮-৯ ॥

শক্তেরপি কল্পনা স্বরূপাতিরিক্তায়াঃ পৃথক্ শক্তেরভাবাৎ তস্যাঃ পার্থক্যং কল্প্যতে। অথবা প্রভুমন্ত্রোৎসাহলক্ষণাস্তিস্রঃ শক্তয়ঃ তাসাং কল্পনা সেনা সৈন্যং তস্যাঃ কল্পনা। এবং ব্রহ্মণি পঞ্চধা কল্পনা রূপকল্পনা

ধনু এবং নন্দক খড়্গ ইত্যাদিরূপে অস্ত্রকল্পনা হয়। এইরূপ রূপস্থ-দেবতাদিগের ভূষণাদিও কল্পিত হইয়া থাকে। উক্ত দেবতাদিগের মধ্যে কোন কোন দেবতার দ্বিহস্ত চতুর্হস্ত, ছয় হস্ত, অষ্ট হস্ত, দশ হস্ত, দ্বাদশ হস্ত, ষোড়শ হস্ত ও অষ্টাদশ হস্ত কথিত আছে, অর্থাৎ মূর্ত্তিভেদে অম্বিকার অষ্ট হস্ত, পুরুষোত্তমের দশ হস্ত, শঙ্করের দ্বাদশ হস্ত এবং চণ্ডিকার মূর্ত্তিভেদে ষোড়শ হস্ত, অষ্টাদশ হস্ত উক্ত আছে, ঐ সকল হস্তে শঙ্খাদি বিবিধ অস্ত্র আছে। আর বিশ্বরূপের সহস্র হস্ত বর্ণিত হইয়াছে, এইরূপে শ্যামশ্বেতাদিবর্ণ, গরুড়াদিবাহনও পরিকল্পিত হইয়া থাকে ॥ ৮-৯ ॥

প্রভুশক্তি, মন্ত্রশক্তি ও উৎসাহশক্তি এই শক্তিত্রয়ও ব্রহ্মেতে পরিকল্পিত হইয়া থাকে। এই সকল শক্তিও ব্রহ্মেরই স্বরূপ, ঈশ্বরের স্বরূপা-,

# দ্বিতীয়ঃ খণ্ডঃ।

ব্রহ্মাদীনাং বাচকোঽয়ং মন্ত্রোঽন্বর্থাদিসংজ্ঞকঃ।
জপ্তব্যো মন্ত্রিণা নৈবং বিনা দেবঃ প্রসীদতি ॥ ১

(১) পুংস্ত্র্যঙ্গাস্ত্রাদিকল্পনা (২) বর্ণবাহনকল্পনা (৩) শক্তিকল্পনা (৪) সেনা-কল্পনা চেতি (৫) অথবা ব্রহ্মণ্যেবং হি পঞ্চধেতি পরেণান্বেতি। ব্রহ্মণি পঞ্চায়তনভেদেন কল্পিতস্য দেহস্য সতঃ তস্য সেনাদিকল্পনা ॥ ১০ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

ব্রহ্মাদীনাং স্থাবরান্তানাং বাচকোঽয়ং মন্ত্রঃ রামমন্ত্রঃ। বক্ষ্যতি হি "তথৈব রামবীজস্থং জগদেতচ্চরাচরম্" ইতি। যদ্বা "ইতি রামপদে-নাসৌ পরং ব্রহ্ম" ইত্যাদীনাং পূর্ব্বোক্তানামর্থানাং বাচকঃ রামনামা-ত্মকো মন্ত্রঃ। আদিশব্দঃ পূর্ব্বোক্তসন্নিবেশাপেক্ষঃ। যদ্বা ব্রহ্ম অদ্বৈতপর-

তিক্ত শক্তি নাই। আর তাহার সেনাও কল্পনা হয়, এইরূপে ব্রহ্মেতে পঞ্চধা কল্পনা হয়, অর্থাৎ রূপকল্পনা, পুংস্ত্ব স্ত্রীত্বাদিকল্পনা, বর্ণ ও বাহন-কল্পনা, শক্তিকল্পনা এবং সেনা কল্পনা হয়। ব্রহ্মের শরীর কল্পনাতেই সেনাদিকল্পনা হইয়াছে ॥ ১০ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

এই রামমন্ত্র বহ্ন্যাদি স্থাবরান্তের বাচক, শাস্ত্রান্তরে লিখিত আছে যে, এই চরাচর জগৎ রাম বীজে বিদ্যমান আছে এবং "রাম" এই পদে পরংব্রহ্ম প্রতিপাদিত হয়েন। আর রাম এই নাম পূর্ব্বোক্ত অর্থসমূহের বাচক। অথবা রামশব্দে অদ্বৈত পরমাত্মারই বোধ হয়, যোগিগণ অন্তে

ক্রিয়াকর্ম্মেতিকর্ত্তৄণামর্থং মন্ত্রো বদত্যথ।
মননাত্রাণনান্মন্ত্রঃ সর্ব্ববাচ্যস্ত বাচকঃ ॥ ২ ॥

মানন্দাত্মা তদাদীনাং বক্ষ্যমাণসপ্তচত্বারিংশদ্‌ব্যূহানাং "রমন্তে যোগিনোঽনন্তে" ইত্যাদ্যুক্তস্ত মূলব্যূহস্ত চ বাচকঃ অন্বর্থং সর্ব্বার্থানুগতং ব্রহ্ম তত্ত্বাদিপ্রপঞ্চজাতং তস্ত সংজ্ঞা জ্ঞানং যস্মাৎ সোঽন্বর্থসংজ্ঞঃ স্বার্থে কঃ সর্ব্ববাচক ইত্যর্থঃ। যদ্বা দ্বন্দ্বগর্ভো বহুব্রীহিঃ অন্বর্থ-সংজ্ঞকঃ আদিসংজ্ঞকশ্চ অন্বর্থতা "মননাত্রাণনান্মন্ত্র" ইতি "রাক্ষসা মরণং যান্তি" ইত্যাদিশ্চ আদিসংজ্ঞকঃ আদিমন্ত্রত্বাৎ। স চ মন্ত্রিণা গুরুতো লব্ধমন্ত্রেণ জপ্তব্যঃ। বিপক্ষে বাধকম্ এবমিতি। এবং বিনা অর্থস্মরণপূর্ব্বকমন্ত্রজপং বিনা দেবঃ পরমেশ্বরঃ ন প্রসীদতি ॥ ১ ॥

ক্রিয়া আহ্বানাদিরূপা কর্ম্ম রক্ষোমারণাদি ইতি ইদমাত্মকং কর্ত্তৄণাং সতাং দেবানাম্ অর্থং মন্ত্রো বদতি। মন্ত্রত্বং কস্মাদত আহ অথেতি মননাৎ বোধনাৎ ত্রাণনাৎ ত্রাণাৎ মন্ত্রঃ ত্রাণস্ত কারণং ত্রাণনং মননেন চায়তে ইতি বিগ্রহঃ। আদ্যঃ সম্পাদাদিত্বাৎ ক্বিবন্তঃ অন্তঃ সুপিস্থ ইতি কান্তঃ। সর্ব্বস্ত বাচ্যস্ত বক্তব্যস্ত ব্যূহদ্বয়াত্মকস্ত বাচকঃ প্রণববৎ ব্রহ্মাভিধায়কত্বাৎ ব্রহ্মণি চ সর্ব্বান্তর্ভাবাদিত্যর্থঃ ॥ ২ ॥

যাহাতে রমণ করেন, তিনিই রাম। ইত্যাদিরূপে বক্ষ্যমাণ সপ্তচত্বারিংশৎ ব্যূহের মূল ব্যূহবাচকই রামশব্দ। এই রামমন্ত্র অন্বর্থ, অর্থাৎ সর্ব্বার্থের অনুগত এই রামশব্দ হইতেই তত্ত্বাদিপ্রপঞ্চসমূহের সম্যক্‌প্রকার জ্ঞান হইয়া থাকে, অর্থাৎ রামশব্দই সকলের বাচক। সাধকগণ গুরুর নিকট হইতে এই রামমন্ত্র গ্রহণ করিয়া জপ করিবে। উক্তরূপ অর্থ স্মরণপূর্ব্বক রামমন্ত্র জপ না করিলে পরমেশ্বর তাহার প্রতি প্রসন্ন হয়েন না ॥ ১ ॥

আবাহনাদিক্রিয়া, রাক্ষসমারণাদি এই সকলই দেবাতাদিগের কর্ম্ম, ইহাদিগের অর্থসিদ্ধির নিমিত্ত মন্ত্র কথিত হয়। যাহাকে মনন করিলে মনুষ্যগণ ত্রাণ পায়, তাহারই নাম মন্ত্র। যেমন ব্রহ্মেতে বিশ্ব অন্তর্ভূত

**সোভয়স্যাস্য দেবস্য বিগ্রহো যন্ত্রকল্পনা।**
**বিনা যন্ত্রেণ চেৎ পূজা দেবতা ন প্রসীদতি ॥ ৩ ॥**
**স্বভূর্জ্জ্যোতির্ম্ময়োঽনন্তরূপী স্বেনৈব ভাসতে।**
**জীবত্বেনেদমোং যস্য সৃষ্টিস্থিতিলয়স্য চ ॥ ৪ ॥**

সেতি সা যন্ত্রকল্পনা উভয়স্য পুম্প্রত্যক্ষাত্মকস্য মূর্ত্ত্যাত্মকস্য মূলস্থূলব্যূহাত্মকস্য বা অস্য দেবস্য বিগ্রহঃ শরীরং যন্ত্রস্থদেবানাং সেনারূপত্বাৎ তস্য সেনাদিকল্পনেতি শ্রুতেশ্চ সর্ব্বদেব-শরীরমিত্যর্থঃ। অথবা সঃ মন্ত্রঃ অভয়স্য নির্ভয়স্য দেবস্য রামস্য বিগ্রহঃ শরীরং "মূর্ত্তিং মূলেন কল্পয়েৎ" ইতি স্মৃতেঃ ততো যন্ত্রকল্পনা কর্ত্তব্যা অয়ং বিধিঃ। অকারণে বাধকং বিনেতি ॥ ৩ ॥

দেবস্বরূপমাহ স্বভূরিতি। স্বয়ম্ অন্যনিরপেক্ষঃ ভবতি বিদ্যতে স্বভূঃ জ্যোতির্ম্ময়ঃ প্রকাশাত্মা অনন্তঃ দেশতঃ কালতশ্চ পরিসমাপ্তিরহিতঃ। অনন্ত ইত্যেব বক্তব্যে রূপীতিপদং রূপবত্ত্বেঽপ্যনন্ততাব্যাহতিসূচনার্থম্। স্বেনৈব ভাসতে নত্বন্যেন স্বপ্রকাশত্বাৎ অথচ স্বভূঃ বিন্দুঃ জ্যোতির্ম্ময়ঃ

আছে এবং প্রণব সেই ব্রহ্মের বাচক বলিয়া ঐ প্রণব সকলের বাচক হয়। সেই রামমন্ত্রও ব্রহ্মাভিধায়কবিধায় সর্ব্ববক্তব্যের বাচক হইতেছে ॥ ২ ॥

দেবতার যে মন্ত্রকল্পনা, তাহাও স্থূলসূক্ষ্ম উভয়াত্মকব্যূহের শরীরস্বরূপ, অর্থাৎ যন্ত্রই সর্ব্বদেবতার মূর্ত্তি। অথবা সেই রামমন্ত্রই নির্ভয় রামদেবতার মূর্ত্তিরূপে পরিকল্পিত হইয়া থাকে, অতএব অবশ্য যন্ত্রকল্পনা করিবে। যদি যন্ত্রকল্পনা না করিয়া কেহ সেই দেবতার পূজা করে, তাহাহইলে দেবতা তাহার প্রতি প্রসন্ন হয়েন না ॥ ৩ ॥

এইক্ষণ পরংব্রহ্ম রামের স্বরূপ কীর্ত্তন করিতেছেন, তিনি স্বভূ, অর্থাৎ তাঁহার উৎপত্তি অন্য নিরপেক্ষ, জ্যোতির্ম্ময় এবং অনন্তরূপী, অর্থাৎ কোন দেশে ও কোনকালে তাঁহার পরিসমাপ্তি নাই। তিনি স্বয়ং প্রকাশ পাইয়া থাকেন, অপর কেহ তাঁহাকে প্রকাশ করিতে পারে না। তিনি

**কারণত্বেন চিচ্ছক্ত্যা রজঃসত্ত্বতমোগুণৈঃ।**
**যথৈব বটবীজস্থঃ প্রাকৃতশ্চ মহাদ্রুমঃ॥ ৫॥**
**তথৈব রামবীজস্থং জগদেতচ্চরাচরম্।**
**রেফারূঢ়া মূর্ত্তয়ঃ স্যুঃ শক্তয়স্তিস্র এব চেতি॥ ৬॥**
**সীতারামৌ তন্ময়াবত্র পূজ্যৌ**

রেফমিলিতঃ আকারেণ নিরূপিতো মধ্য আলিঙ্গিতো রামিতিমন্ত্রঃ স্বেনৈব স্বাত্মনৈব ভাসতে শব্দস্য হি স্বং স্বং রূপমর্থো বাচ্যশ্চেতি। যদ্বা স্ফোটস্য ব্রহ্মরূপত্বাৎ তস্য চ স্বপ্রকাশত্বাৎ। জীবত্বেনেতি যস্য জীবত্বেন স্থিত্যুৎপত্তিলয়স্য চ কারণত্বেন চিচ্ছক্ত্যা রজঃ-সত্ত্ব-তমো-গুণৈঃ যথাসঙ্খ্যমিদং বর্ত্ততে যস্য চিচ্ছক্ত্যা জীবত্বেন গুণৈঃ কারণত্বেন চ ইদং সর্ব্বং ভাতীত্যর্থঃ। কথং ভূতম্ ইদম্? ওঁ পরমাত্মরূপমেব বস্তুগত্যা যথৈবোঙ্কারঃ তথৈব রামবীজমিতি। বটবীজদৃষ্টান্তমাহ যথৈবেতি। প্রাকৃতঃ প্রকৃতের্ব্বটবীজাদুৎপন্নঃ॥ ৪-৫॥

রেফারূঢ়া ইতি। রেফোপরিস্থাঃ রঃ কৃষ্ণঃ আ ব্রহ্মা মঃ মহেশ্বরঃ তিস্রো মূর্ত্তয়ঃ তিস্রঃ শক্তয়ঃ উৎপত্তিস্থিতিসংহারশক্তয়ঃ॥ ৬॥

সীতারামৌ তন্ময়ৌ প্রকৃতিপুরুষময়ৌ অত্র বীজেন পূজ্যৌ বীজস্য

সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কারণ, অর্থাৎ সত্ত্ব, রজঃ ও তমোগুণদ্বারা ক্রমত জগতের সৃষ্টি-স্থিতি-প্রলয় করিতেছেন। যেমন ওঙ্কার পরমাত্মস্বরূপ, সেইরূপ রামবীজও পরমাত্মস্বরূপ। যেমন বটবীজের মধ্যে প্রাকৃত মহাবৃক্ষ বিদ্যমান আছে, সেইরূপ এই চরাচর জগৎ রামবীজের মধ্যবর্ত্তী জানিবে, অর্থাৎ যেমন বটবীজ হইতে প্রধান শাখাপ্রশাখাদিবিশিষ্ট বট-বৃক্ষ জন্মে, সেইরূপ রামবীজ হইতে এই চরাচর জগৎ জন্মিয়াছে। আর ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর, এই মুর্ত্তিত্রয় রামের শক্তিত্রয়স্বরূপ, এই শক্তিত্রয় হইতেই অনন্তব্রহ্মাণ্ডের সৃষ্টিস্থিতিলয় হইতেছে॥ ৪-৬॥

সীতা ও রাম এই প্রকৃতিপুরুষময় বীজকে পূজা করিবে। যেহেতু

জাতান্যাভ্যাং ভুবনানি দ্বিসপ্ত।
স্থিতানি চ প্রহৃতান্যেব তেষু
ততো রামো মানবো মায়য়াধাৎ ॥ ৭ ॥
জগৎপ্রাণায়াত্মনেঽস্মৈ নমঃ স্যান্নম-
স্ত্বৈক্যং প্রবদেৎ প্রাগ্‌গুণেন ইতি ॥ ৮ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

মূর্ত্তিত্বাৎ "মূর্ত্তিং মূলেন কল্পয়েৎ" ইত্যুক্তেঃ। আভ্যাং সীতারামাভ্যাং দ্বিসপ্ত দ্বিরাবৃত্তানি সপ্ত চতুর্দ্দশেত্যর্থঃ জাতানি উৎপন্নানি স্থিতানি চ তয়োরেব স্থিতিং প্রাপ্তানি প্রহৃতানি লীনান্যেব তেষু অকারোকারমকারেষু ব্রহ্মবিষ্ণুমহেশ্বরেষু ততঃ কারণাৎ রামো মায়য়া মানবোঽধাৎ কপটেন মানবোঽহমিতি দধ্যৌ ॥ ৭ ॥

জগৎপ্রাণায় জগতাং প্রাণায় আত্মনে অস্মৈ রামায় নমনং নমঃ নমস্কারঃ স্যাৎ কর্ত্তব্য ইত্যর্থঃ। নমস্ত কৃত্বেতি শেষঃ নমস্কারস্ত কৃত্বা

---

বীজই মূর্ত্তিস্বরূপ। শাস্ত্রান্তরে লিখিত আছে যে, মূলমন্ত্রে মূর্ত্তিকল্পনা করিবে। এই সীতা ও রাম হইতেই চতুর্দ্দশভুবন উৎপন্ন হইয়াছে, বিদ্যমান আছে এবং লয় পাইতেছে, অর্থাৎ অকার, উকার ও মকারাত্মক ব্রহ্ম-বিষ্ণু-মহেশ্বররূপ শক্তিত্রয় হইতে জগতের উৎপত্তি, স্থিতি ও প্রলয় হইয়া থাকে। পরন্তু রাম কপটমায়া করিয়াই "আমি মানব" এইরূপে খ্যাতি ধারণ করিয়াছেন ॥ ৭ ॥

জগতের প্রাণ, অর্থাৎ আত্মস্বরূপ শ্রীরামচন্দ্রকে নমস্কার করিবে। অনন্তর ত্রিগুণাতীত ব্রহ্মের সহিত এই নমস্য দেবতা রামের ঐক্য জ্ঞান

## তৃতীয়ঃ খণ্ডঃ।

**জীবাবাচি নমো নাম চাত্মা রামেতি গীয়তে।**
**তদাত্মিকা যা চতুর্থী তথা চায়েতি কথ্যতে ॥ ১ ॥**

প্রাক্ গুণেন গুণেভ্যঃ প্রাগ্রূপেণ ব্রহ্মণা সহ ঐক্যং নমস্তদেবতায়া বদেৎ। নমস্তৈক্যমিতি পাঠে স্পষ্টোঽর্থঃ ইতি শব্দঃ খণ্ডসমাপ্তৌ ॥ ৮ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

মন্ত্রপদার্থমাহ জীবাবাচীতি। নমো নাম নম ইতি নাম নম ইতি প্রাদিপদিকম্ জীবাবাচি জীবমাবক্তি তস্য নামত্বাৎ নত্বাভিধানম্। রামেতি নাম্না চ আত্মা গীয়তে। তদাত্মিকা তেন রামেণ আত্মনা সহ ঐক্যমাপন্না একপদতাং গতা যা চতুর্থীবিভক্তিঃ আয়েতি তয়া তথা কথ্যতে তথোচ্যতে জীবাত্মপরমাত্মনোরৈক্যমেবোচ্যতে তেন যস্তত্ত্ব-মস্যাদিবাক্যার্থঃ স এবাস্য মন্ত্রস্যার্থ ইত্যর্থঃ ॥ ১ ॥

করিবে। শ্রীরাম ব্রহ্মস্বরূপ, ইহাই ভক্তগণ ভাবনা করিয়া তাহাতেই নিয়ত থাকিবে ॥ ৮ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

এইক্ষণ মন্ত্রার্থ কথিত হইতেছে।—"নমঃ" এই শব্দ জীবভাব প্রকাশ করে এবং "রাম" এই পদে আত্মা কথিত হইয়া থাকে। আর পরমাত্ম-বাচক রামশব্দের সহিত এক পদতাপ্রাপ্ত যে চতুর্থী বিভক্তি, অর্থাৎ "রামায়" এই বাক্যান্তর্গত চতুর্থী বিভক্তি জীবাত্মা ও পরমাত্মার ঐক্য

মন্ত্রোঽয়ং বাচকো রামো বাচ্যঃ স্যাদ্‌যোগ এতয়োঃ।
ফলদশ্চৈব সর্ব্বেষাং সাধকানাং ন সংশয়ঃ ॥ ২ ॥
যথা নামী বাচকেন নাম্না যোঽভিমুখো ভবেৎ।
তথা বীজাত্মকো মন্ত্রোমন্ত্রিণোঽভিমুখো ভবেৎ ॥ ৩ ॥

বাক্যার্থমাহ মন্ত্রোঽয়মিতি অয়ং মন্ত্রো বাচকো রামস্য রামোঽস্য মন্ত্রস্য বাচ্যঃ স্যাৎ এতয়োঃ বাচ্যবাচকয়োঃ যোগঃ যোজনমাত্মনা সহৈক্যা-পাদনং সর্ব্বেষাং সাধকানাং ফলপ্রদঃ ইতি নিশ্চিতমেব তত উক্তম্— "দেবতাগুরুমন্ত্রাণাং ভাবয়েদৈক্যমাত্মনা" ইতি ॥ ২ ॥

যথেতি যথা যঃ নামী নামবান্ স বাচকেন নাম্না আকারিতঃ সন্ অভিমুখো ভবেৎ আকারয়িতুরিতিশেষঃ। যদ্বা আয়য়তি আকারয়তি আয় অয়গতাবাঙ্‌পূর্ব্বঃ ক্বিপ্ তস্য আকারয়িতুরিত্যর্থঃ। তথা বীজাত্মকং নামবজ্‌জ্ঞাতব্যং যেন আকারিতো দেবো মন্ত্রিণোঽভিমুখঃ শীঘ্রফলদো ভবেদিতি পদার্থবাক্যার্থজ্ঞানফলমুক্তম্ ॥ ৩ ॥

বলিয়া থাকে ; অতএব জানা যাইতেছে যে, "তত্ত্বমসি" ইত্যাদি বাক্যে যে অর্থ প্রতিপাদন করে, "রামায়" মন্ত্রও তাহাই প্রতিপাদন করিয়া থাকে ॥ ১ ॥

অনন্তর বাক্যার্থ নিরূপণ করিতেছেন।—"রামায় নমঃ" এই মন্ত্রই রামের বাচক এবং রামই উক্ত মন্ত্রের বাচ্য। এই বাচ্যবাচকের যোগ, অর্থাৎ আত্মার সহিত ঐক্যজ্ঞান সকল সাধকেরই ফলপ্রদ, অর্থাৎ যে যে সাধক উক্তরূপে ঐক্যজ্ঞান করে, সেই সেই সাধক মোক্ষফল পাইয়া থাকে। শাস্ত্রান্তরে উক্ত আছে যে, দেবতা, গুরু ও মন্ত্র ইহাদিগের ঐক্যভাবনা করিবে ॥ ২ ॥

যেমন কোন নামবিশিষ্ট ব্যক্তিকে তাহার নামে সম্বোধন করিলে সেই ব্যক্তি সম্বোধনকর্ত্তার অভিমুখী হয়, সেইরূপ এই মন্ত্রও জীবাত্মক, অর্থাৎ কোন ব্যক্তি উক্ত মন্ত্রে দেবতাকে আরাধনা করিলে তৎক্ষণাৎ সেই দেবতা সাধকের অভিমুখী হইয়া থাকেন ॥ ৩ ॥

বীজশক্তী ন্যসেদ্দক্ষবাময়োস্তনয়োরপি।
কীলো মধ্যে বিনা ভাব্যঃ স্ববাঞ্ছাবিনিয়োগবান্ ॥ ৪ ॥

ন্যাসমাহ বীজেতি বীজম্ আদ্যপদং শক্তিঃ উত্তরপদম্ তদুক্তং শৌনক-কল্পে—"জানীয়াৎ প্রথমং বর্ণং বীজং শক্তিং নতিস্তথা" ইতি। বীজং দক্ষিণস্তনে শক্তিং বামস্তনে ন্যসেৎ। কেচন আয়েতি শক্তিমাহুঃ কীল ইতি। কীলো য ইতি বর্ণো মধ্যে স্তনয়োর্ম্মধ্যে বিনাভাব্যঃ নিয়মেন ন্যসনীয়ঃ। ন কেবলং হৃদি কীলো ন্যাস্যঃ কিন্তু স্বস্য বাঞ্ছা অভিলাষো বিনিয়োগশ্চ তাবপি ন্যাস্যাবিত্যাহ স্বেতি। প্রয়োগস্ত শ্রীরামপ্রীত্যর্থে লক্ষ্ম্যাদিপ্রাপ্তয়ে বা জপে পূজায়াং বা বিনিয়োগ ইতি হৃদি স্মর্ত্তব্যমিতি। যদ্বা ননু হৃদয়ে কীলন্যাসস্য কিং প্রয়োজনম্? অত আহ স্বেতি স্বস্য যা বাঞ্ছা সাধকস্য যোঽভিলাষঃ তস্যাঃ যো বিনিয়োগঃ বিশেষেণ নিয়োগঃ ভবেদিতি প্রেরণং তদ্বান্ সাধকেচ্ছাপূরক ইত্যর্থঃ ॥ ৪ ॥

ইতিপূর্ব্বে মন্ত্র কীর্ত্তন করিয়া এইক্ষণ ন্যাস বলিতেছেন।—বীজশব্দে আদ্যপদ এবং শক্তিশব্দে উত্তরপদ, শৌনককল্পে লিখিত আছে যে, প্রথম বর্ণকে বীজ, শক্তি ও নমস্কার বলিয়া জানিতে হইবে; অতএব বীজ, অর্থাৎ আদ্যবর্ণ দক্ষিণ স্তনে এবং শক্তি, অর্থাৎ অন্তবর্ণ বামস্তনে ন্যাস করিবে। আর "কীল" এই বর্ণদ্বয় স্তনদ্বয়ের মধ্যে ন্যাস করিতে হইবে। হৃদয়ের যে কেবল কীলশব্দ ন্যাস করিবে, এমত নহে; কিন্তু আপনার অভিলাষ ও বিনিয়োগ এই উভয় ন্যাস করা কর্ত্তব্য, অর্থাৎ শ্রীরামের প্রীতির নিমিত্ত ও লক্ষ্ম্যাদির প্রীতির নিমিত্ত জপে অথবা পূজাতে বিনি-য়োগ হউক, এইরূপে হৃদয়ে স্মরণ করিবে। যদি বল, হৃদয়ে কীলন্যাসের প্রয়োজন কি? এই আশঙ্কায় বলিতেছেন।—সাধকের যে অভিলাষ, তাহাই হৃদয়ে বিশেষরূপে নিয়োগ, অর্থাৎ প্রেরণ হয়; অতএব হৃদয়ে কীলক ন্যাস সাধকের বাঞ্ছাপূরক। উক্তরূপে ন্যাস করিলে সাধকের অভিলাষ পূর্ণ হইয়া থাকে ॥ ৪ ॥

সর্ব্বেষামেব মন্ত্রাণামেষ সাধারণঃ ক্রমঃ।
অত্র রামোঽনন্তরূপস্তেজসা বহ্নিনা সমঃ॥ ৫ ॥
সত্বনুষ্ণগু বিশ্বশ্চেদগ্নীষোমাত্মকং জগৎ।
উৎপন্নং সীতয়া ভাতি চন্দ্রশ্চন্দ্রিকয়া যথা॥ ৬ ॥

সর্ব্বেষামিতি বীজং শক্তিঃ কীলকমিতি ত্রয়ং স্ববাঙ্গাবিনিয়োগাভ্যাং সহিতমুক্তস্থানেষু ন্যসনীয়মিতি সর্ব্বমন্ত্রস্য সাধারণো বিধিরিত্যর্থঃ। উদ্ধারঃ শিষ্টন্যাসা ঋষ্যাদয়ঃ ষড়ঙ্গানি চ যথা—"অনন্তো ন্যাসতঃ সেন্দু-বীজং রামায় হৃন্মনুঃ। ষড়ক্ষরোঽয়মাদিষ্টো ভজতাং কামদো মণিঃ॥ ব্রহ্মা প্রোক্তো মুনিশ্ছন্দো গায়ত্রং দেবতা মনোঃ। দেশিকেন্দ্রৈঃ সমাখ্যাতো রামো রাক্ষসমর্দ্দনঃ॥ দীর্ঘভাজা স্ববীজেন কুর্য্যাদঙ্গানি ষট্ ক্রমাৎ। ব্রহ্মরন্ধ্রে ভ্রুরোর্ম্মধ্যে হৃন্নাভ্যন্ধুষু পাদয়োঃ। ষড়ক্ষরাণি বিন্যস্যে-ন্মন্ত্রস্য মনুবিত্তমঃ॥" ইতি আদ্যং বীজন্তু রাং তস্য ধ্যানমাহ অত্রেতি। রামঃ দাশরাথিঃ অনন্তরূপঃ ব্রহ্মরূপঃ তেজসা বলেন বহ্নিতুল্যঃ অথ চ রামঃ অনুষ্ণগুনা চন্দ্রেণ সীতয়া বিশ্বো ব্যাপ্তঃ বেষ্টিতশ্চেৎ তদা পুম্প্রকৃত্যাত্মকং জগৎ সিদ্ধম্ অথ চন্দ্রেণ বিশ্ববিন্দুনাবিষ্টশ্চেৎ তদা অগ্নীষোমাত্মকং জগৎ

সর্ব্বমন্ত্রেরই সাধারণ বিধি এই যে, পুর্ব্বোক্ত স্থানসমূহে বীজ, শক্তি ও কীলক এই ত্রয়ের ন্যাস করিবে। "ওঁ রামায় নমঃ" এই ষড়ক্ষর মন্ত্র সাধকবর্গের কামপ্রদ মণিস্বরূপ, অর্থাৎ যাহারা এই মন্ত্র ভজনা করে, তাহারা সর্ব্বকাম সম্পন্ন হয়। এই মন্ত্রের ঋষি-ব্রহ্মা, ছন্দ-গায়ত্রী এবং রাক্ষসমর্দ্দন রাম-দেবতা। দীর্ঘস্বরযুক্ত স্বীয় বীজদ্বারা অঙ্গন্যাস করিবে, অর্থাৎ "শিরশি ব্রহ্ম ঋষয়ে নমঃ মুখে গায়ত্রীচ্ছন্দসে নমঃ" ইত্যাদিরূপে ঋষ্যাদি ন্যাস করিয়া "রাং হৃদয়ায় নমঃ" ইত্যাদি মন্ত্রে অঙ্গন্যাস করিবে। তৎপরে ব্রহ্মরন্ধ্রে, ভ্রূমধ্যে, নাভিতে ও পাদদ্বয়ে মন্ত্রন্যাস করিবে। অনন্তর এইরূপে তাঁহার ধ্যান করিতে হইবে। দশরথতনয় রাম ব্রহ্মস্বরূপ এবং তেজঃপ্রভাবে অগ্নির তুল্য, অথচ চন্দ্রের ন্যায় শীতল স্বভাব। ইনি যখন সীতার সহিত ব্যাপ্ত হন, তখনই পুংপ্রকৃত্যাত্মক জগৎস্বরূপ সিদ্ধ

প্রকৃত্যা সহিতঃ শ্যামঃ পীতবাসা জটাধরঃ।
দ্বিভুজী কুণ্ডলী রত্নমালী ধীরো ধনুর্দ্ধরঃ ॥ ৭ ॥
প্রসন্নবদনো জেতা ধৃষ্ট্যষ্টকবিভূষিতঃ।
প্রকৃত্যা পরমেশ্বর্য্যা জগদ্‌যোন্যাঙ্কিতাঙ্কভৃৎ ॥ ৮ ॥
হেমাভয়া দ্বিভুজয়া সর্ব্বালঙ্কৃতয়াচিতা।

তদ্বাচকঃ রামিতি সিদ্ধম্। উৎপন্নমিতি পূর্ব্বেণ সম্বধ্যতে। স রামঃ শীতা লাঙ্গলপদ্ধতিঃ শেতে শীতা ঔণাদিকস্তন্ প্রত্যয়ঃ। তজ্জত্বাৎ জনকাত্মজাপি শীতা তয়া ভাতি দৃষ্টান্তশ্চন্দ্র ইতি ॥ ৫-৬ ॥

ইদানীং ধ্যানার্থং দেবস্বরূপমাহ প্রকৃত্যেতি। শ্যামো বর্ণেন ধীরঃ নির্ভয়ঃ। ধৃষ্টিঃ প্রাগল্‌ভ্যং সাচ অষ্টকম্ অণিমাদ্যষ্টকঞ্চ তেন বিভূষিতঃ শোভিতঃ। অথবা ধৃষ্ট্যাদ্যষ্টকাবরণেন প্রকৃত্যা মূলপ্রকৃতিরূপয়া পরমৈশ্বর্য্যা পরময়া ঈশ্বর্য্যা জগতাং যোন্যা উৎপত্তিহেতুভূতয়া অঙ্কিতঃ চিহ্নিতঃ যঃ অঙ্কঃ উৎসঙ্গঃ তং বিভর্ত্তি ॥ ৭-৮ ॥

সর্ব্বালঙ্কৃতয়াচিতা সর্ব্বেণ অলঙ্কৃতেন অলঙ্কারেণ আচিতয়া ব্যাপ্তয়া। সর্ব্বালঙ্কৃতাচিতয়া ইতি বক্তব্যে ছান্দসো বিভক্তের্ম্মধ্যে প্রয়োগঃ। যদ্বা

হয়, আর "রাং" এই বিন্দুযুক্ত মন্ত্র অগ্নীষোমাত্মক জগদ্বাচক এবং এই রাম হইতেই জগৎ উৎপন্ন হইয়াছে। যেমন জ্যোৎস্নাদ্বারা চন্দ্র পরিশোভিত হয়, সেইরূপ রাম সীতার সহযোগে শোভিত হইয়া থাকেন ॥৫-৬॥

এইক্ষণ ধ্যানার্থ দেবের স্বরূপ নিরূপণ করিতেছেন।—শ্রীরাম প্রকৃতিরূপা সীতার সহিত বর্ত্তমান আছেন। শ্যামবর্ণ, পীতবস্ত্র পরিধান, জটাধারী, দ্বিভুজ, কুণ্ডলবান্, রত্নমালাবিভূষিত, প্রশান্তমূর্ত্তি, ধনুর্দ্ধর, প্রসন্নবদন, বিশ্ববিজয়ী, প্রগল্‌ভ এবং অণিমাদি অষ্টসিদ্ধি-বিভূষিত। ইহার অঙ্কদেশে মূলপ্রকৃতিরূপা পরমৈশ্বর্য্যশালিনী জগতের যোনিভূতা সীতাদেবীকে ধারণ করিয়াছেন ॥ ৭-৮ ॥

শ্রীরাম হেমবর্ণা দ্বিভুজা এবং সর্ব্বপ্রকার অলঙ্কারবিভূষিতা সীতার

শ্লিষ্টঃ কমলধারিণ্যা পুষ্টঃ কোশলজাত্মজঃ ॥ ৯ ॥
দক্ষিণে লক্ষ্মণেনাথ সধনুষ্পাণিনা পুনঃ।
হেমাভেনানুজেনৈব তদা কোণত্রয়ং ভবেৎ ॥ ১০ ॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

সর্ব্বৈরলঙ্কারৈরলঙ্কৃতয়া তথা চিতা চিচ্ছক্তিরূপয়া। সর্ব্বালঙ্কৃতয়া শ্লিষ্ট ইতি যুক্তঃ পাঠঃ। পুষ্টঃ বিপুলাঙ্গঃ কোশলজায়াঃ কৌশল্যায়াঃ আত্মজঃ পুত্রঃ ॥ ৯ ॥

দক্ষিণে ইতি দক্ষিণে ভাগে লক্ষ্মণেন শ্লিষ্টঃ অর্থাৎ বামে সীতয়া শ্লিষ্টঃ। তদুক্তম্—"বামভাগে সমাসীনাং সীতাং কাঞ্চনসন্নিভাম্" ইতি। তদা দেবতাত্রয় উপবিষ্টে সতি কোণত্রয়ং ভবেৎ একং ত্রিকোণং ভবেদিত্যর্থঃ। অনুজেনৈবেত্যেবকারেণ অস্মিন্ ত্রিকোণে দেবতান্তরপূজা বার্য্যতে।১০॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥ ৩ ॥

সহিত যুক্ত আছেন। আর ইনি কোশল রাজতনয়া কৌশিল্যার আত্মজ ॥ ৯ ॥

শ্রীরামের দক্ষিণভাগে সুবর্ণবর্ণ দ্বিভুজ লক্ষ্মণ ধনুর্দ্ধারণ করিয়া বর্ত্তমান আছেন এবং বামভাগে সীতাদেবী সমাসীনা রহিয়াছেন। শাস্ত্রান্তরে লিখিত আছে যে, বামভাগে কাঞ্চনবর্ণা সীতা উপবিষ্টা আছেন। এই-রূপে দেবত্রয়ের উপবেশনে একটি ত্রিকোণ হয়, এই ত্রিকোণে অন্য দেবতার পূজা করিতে পারে না ॥ ১০ ॥

ইতি তৃতীয় খণ্ড ॥ ৩ ॥

## চতুর্থঃ খণ্ডঃ

তথৈব তস্য মন্ত্রস্য যস্যাণুশ্চ স্বংঙেতয়া।
এবং ত্রিকোণরূপং স্যাৎ তং দেবা যে সমাযযুঃ ॥ ১
স্তুতিং চক্রুশ্চ জগতঃ পতিং কল্পতরৌ স্থিতম্।
কামরূপায় রামায় নমো মায়াময়ায় চ ॥ ২ ॥

তথৈবেতি যথা বীজমুক্তম্ এবং তস্য মন্ত্রস্য রামমন্ত্রস্য শেষোঽংশ উচ্যতে ইতি শেষঃ। তস্য কস্য? যস্য স্বংঙেতয়া সহ অণুঃ স্বং রাম-স্বরূপং শব্দঃ তস্য ঙেতা বিভক্তিশ্চতুর্থ্যেকবচনং তেন সহ অণুঃ সূক্ষ্মো ভাগঃ নম্রাংশো নতিঃ নমঃশব্দ ইত্যর্থঃ। ঙেতো রামো নমঃ শব্দঃ স্বমন্ত্র-শেষোঽংশ ইত্যর্থঃ। এবং সতি ষড়ক্ষরে মন্ত্রে সিদ্ধে সতি দ্বিতীয়ং ত্রিকোণরূপং স্যাৎ ত্রিকোণদ্বয়ে কোণষট্কষড়ক্ষরসমাবেশার্থং তং দেবা ইতি যে দেবাঃ তং সমাযযুঃ ॥ ১ ॥

দ্রষ্টুং লব্ধাবসরাস্তে তং স্তুতিং স্তূয়তে যঃ স স্তুতিঃ তং স্তুতিং স্তুতি-বিষয়ং চক্রুঃ। স্তুতিমাহ কামেতি কামেন স্বেচ্ছয়া রূপং যস্য তস্মৈ রামা

যেমন রামবীজ উক্ত হইয়াছে, সেইরূপ রামমন্ত্রের শেষ অংশ কথিত হইতেছে।—রামশব্দে চতুর্থী বিভক্তি যোগ করিয়া তাহার অন্তে "নমঃ" শব্দ যুক্তকরিবে। এইরূপ হইলে "রাং রামায় নমঃ" এই ষড়ক্ষর মন্ত্র হয়। ইহাতেও দ্বিতীয় ত্রিকোণ হয়, এই ত্রিকোণদ্বয়াত্মক ষট্‌কোণে ষড়ক্ষর মন্ত্রের সমাবেশ হইয়া থাকে। যে সকল দেবতা তাঁহাকে লাভ করিয়াছেন, তাঁহারা উক্ত মন্ত্রে রামের আরাধনা করিয়াছিলেন ॥ ১ ॥

দেবগণ শ্রীরামের দর্শনলাভ করিয়া দর্শনাবসরকালে জগৎপতি এবং কল্পতরুতে অবস্থিত রামকে এইরূপে স্তব করিয়াছিলেন।—যিনি আপন ইচ্ছানুসারে রূপধারণ করিতে পারেন, সেই রামকে নমস্কার করি।

নমো বেদাদিরূপায় ওঙ্কারায় নমোনমঃ।
রমাধারায় রামায় শ্রীরামায়াত্মমূর্ত্তয়ে ॥ ৩ ॥
জানকীদেহভূষায় রক্ষোঘ্নায় শুভাঙ্গিনে।
ভদ্রায় রঘুবীরায় দশাস্যান্তকরূপিণে ॥ ৪ ॥
রামভদ্র ! মহেশ্বাস !! রঘুবীর !!! নৃপোত্তম !!!!।
ভো দশাস্যান্তকাস্মাকং রক্ষ দেহি শ্রিয়ঞ্চ তে ॥ ৫ ॥
ত্বমৈশ্বর্য্যং দাপয়াথ সম্প্রত্যাখরমারণম্।
কুর্ব্বিতি স্তুত্য দেবাদ্যাস্তেন সার্দ্ধং সুখং স্থিতাঃ ॥ ৬ ॥

স্ত্রী তস্যাঃ ধারায় ধত্রে রমাধারায়েতি যুক্তঃ পাঠঃ। শুভাঙ্গিনে শুভমঙ্গ-মস্যাস্তি শুভাঙ্গী তস্মৈ। ছান্দসত্বাৎ কর্ম্মধারয়াদপি মত্বর্থীয়ঃ সাধুঃ শুভ-শ্চাসাবঙ্গী চেতি বা অঙ্গী প্রধানপুরুষঃ ॥ ২-৩-৪ ॥

রামভদ্র ইত্যাদি সম্বোধনচতুষ্টয়ম্। ভো ভগবন্ দশাস্যান্তক ! দশ আস্যানি যস্য সঃ দশাস্যঃ রাবণঃ তস্য অন্তক ! অস্মাকং রক্ষ রক্ষণং কুরু তে তব শ্রিয়ঞ্চ অস্মভ্যং দেহি। যদ্বা তে অস্মান্ ত্বদীয়ানস্মান্ শ্রিয়ং দেহীত্যন্বয়ঃ। ত্বম্ ঐশ্বর্য্যম্ ঈশ্বরভাবং দাপয় রাক্ষসৈর্গৃহীতং প্রত্যর্পয়

---

যিনি মায়া করিয়া মানবরূপ ধারণ করিয়াছেন, সেই রামকে নমস্কার করি। যিনি বেদাদিরূপ, সেই ওঙ্কারস্বরূপ রামকে নমস্কার করি। যিনি রমার আধারস্বরূপ, সেই রামকে নমস্কার করি। যিনি আত্মমূর্ত্তিস্বরূপ, সেই শ্রীরামকে নমস্কার করি। যিনি জানকীর অঙ্গভূষণ, যিনি রাক্ষসকুল ধ্বংস করিয়াছেন, যাঁহার অঙ্গ অতি সুশোভন, যিনি রঘুকুলে অদ্বিতীয় বীরস্বরূপ, সেই দশাননের অন্তকস্বরূপ রামভদ্রকে আমি নমস্কার করি ॥ ২-৩-৪ ॥

হে রামভদ্র ! হে মহাধনুর্দ্ধারিন্ !! হে রঘুকুলবীর !!! হে রাজশ্রেষ্ঠ !!!! হে দশাননান্তক !!!!! তুমি আমাদিগের রক্ষাবিধান কর। তোমার শ্রী প্রদান কর এবং ঐশ্বর্য্য প্রদান কর, অর্থাৎ রাক্ষসগণ যে আমাদিগের

স্তুবন্ত্যেবং হি ঋষয়স্তদা রাবণ আসুরঃ।
রামপত্নীং বনস্থাং যঃ স্বনিবৃত্ত্যর্থমাদদে ॥ ৭ ॥
স রাবণ ইতি খ্যাতো যদ্বা রাবাচ্চ রাবণঃ।

অথ সম্প্রতি ইদানীং সংক্ষেপেণ প্রার্থয়ামহে আখরমারণং খরো নাম রাক্ষসঃ তস্য মারণপর্য্যন্তং কুরু ভো দশাস্যান্তক! অস্মাকং রক্ষেত্যাদিনা প্রার্থিতস্য পৌরুষং পশ্চাৎ করিষ্যসি ইতি স্তুত্য এবং স্তুত্বা দেবাদ্যাঃ মুখ্যদেবাঃ তেন রামেণ সার্দ্ধং সুখং যথা স্যাত্তথা স্থিতাঃ রাবণবধেন নিজশ্রীলাভং প্রতীক্ষমাণাঃ। অন্তিস্তত্যেতি পাঠে অন্তি সমীপে স্থিতা ইত্যন্বয়ঃ ॥ ৫-৬ ॥

ন কেবলং দেবাদ্যাঃ কিন্ত্বন্যেঽপীত্যাহ স্তুবন্তীতি। যথা চ দেবাঃ স্তুবন্তি এবমৃষয়োঽপীত্যর্থঃ। তদা খরাদিষু হতেষু রাবণনামা আসুরঃ অসুর এব আসুরঃ যঃ প্রসিদ্ধঃ স রামপত্নীং বনস্থাং স্বনিবৃত্ত্যর্থং স্ববিনাশার্থম্ আদদে ॥ ৭ ॥

স ইতি রামপত্নীং বনস্থামাদদে যঃ স রাবণ ইতি রাবণপদব্যুৎপত্তিঃ।

আধিপত্য গ্রহণ করিয়াছে, তাহা প্রত্যর্পণ কর। সম্প্রতি তোমার নিকট ইহাই বিশেষ প্রার্থনা যে, তুমি আপাতত খরনামা রাক্ষসকে বিনাশ করিয়া আমাদিগের রক্ষা কর, পরে আমাদিগের প্রার্থিত কার্য্যসাধন করিবে। দেবগণ এইরূপে রামের স্তব করিয়া রাবণ বধানন্তর আপন আপন সম্পৎলাভ করিবেন, এই অভিপ্রায়ে রামের সহিত সুখে অবস্থান করিতে লাগিলেন ॥ ৫-৬ ॥

পরে দেবগণ যেরূপে রামের স্তব করিয়াছিলেন, ঋষিগণও সেইরূপে শ্রীরামের স্তব করিলেন। অনন্তর রাম খরাদি রাক্ষসগণ বিনাশ করিলে রাবণনামা অসুর আত্মবিনাশার্থ বনস্থা রামপত্নী সীতাকে হরণ করিয়াছিল ॥ ৭ ॥

দশানন রামপত্নীকে বন হইতে হরণ করিয়াছিল; এই নিমিত্ত তাহার

তদ্ব্যাজেনেক্ষিতুং সীতাং রামো লক্ষ্মণ এব চ ॥ ৮ ॥
বিচেরতুস্তদা ভূমৌ দেবীং সন্দৃশ্য চাসুরম্।
হত্বা কবন্ধং শবরীং গত্বা তস্যাজ্ঞয়া তয়া ॥ ৯ ॥

যদ্বা অথবা রাবাৎ শব্দাৎ কৈলাসতোলনাবসরে ঈশ্বরেণ ভারে দত্তে রৌতি স্ম তেন রাবণঃ ততঃ পূর্ব্বন্তু দশাননানামাভূৎ। তদিতি তৎ তস্মাৎ যতঃ রামপত্নীমাদদে তস্মাৎ কারণাৎ সীতামীক্ষিতুং যদ্ব্যাজং তেন। সীতা-শব্দো দন্ত্যাদিস্তালব্যাদিরপি ॥ ৮ ॥

বিচেরতুরিতি ন সীতেক্ষণমুদ্দেশ্যম্ কিন্তু দশাস্যবধ এবোদ্দেশ্যঃ যদর্থং দেবপ্রার্থনয়া অবতীর্ণঃ। ভূমৌ উপানদাদ্যনন্তর্হিতায়াং বিচেরতুঃ দেবীং রাজপত্নীং সীতাং সন্দৃশ্য ইতস্ততো বিলোক্য অসুরং কবন্ধং হত্বা শবরীং তাপসীং গত্বা প্রাপ্য তত্র তৎস্বাগতং গৃহীত্বা তস্য রামস্য আজ্ঞয়া তয়া

রাবণনাম হয়, অর্থাৎ রাম শব্দের "রা" এবং বন শব্দের "বন" এই উভ-য়ের যোগে রাবণ নাম হইল। অথবা দশানন এক দিবস কৈলাসপর্ব্বত উত্তোলন করিতে গিয়াছিলেন, মহাদেব তাহা জানিতে পারিয়া পর্ব্বতো-পরি ভারার্পণ করেন, তাহাতে দশানন অতিশয় রব করিয়াছিলেন, তাহা-তেই তাহার রাবণ নাম হয়, ইহার পূর্ব্বে তাহার দশানন নামই বিখ্যাত ছিল। যেহেতু রাবণ রামপত্নী হরণ করে; অতএব রাম ও লক্ষ্মণ সেই সীতাদর্শনচ্ছল করিয়া রাবণ বধের অনুষ্ঠান করিতে লাগিলেন ॥ ৮ ॥

অনন্তর রাম ও লক্ষ্মণ উভয়ে ভূমিতে বিচরণ করিতে লাগিলেন। কেবল সীতা সন্দর্শন এই বিচরণের উদ্দেশ্য নহে, পরন্তু রাবণবধই তাহা-দিগের প্রকৃত উদ্দেশ্য ছিল, যেহেতু এই রাবণবধার্থ শ্রীরাম পৃথিবীতে অবতীর্ণ হইয়াছেন। রাম ও লক্ষ্মণ সীতা সন্দর্শনার্থ ইতস্ততঃ পাদচারে বিচরণ করিতে করিতে কবন্ধাসুরকে দেখিতে পাইলেন এবং তাহাকে বিনাশ করিয়া তাপসী শবরপত্নীর নিকট উপস্থিত হইলেন। ব্যাধ-

পূজিতা বীরপুত্রেণ ভক্তেন চ কপীশ্বরম্।
আহূয় শংসতাং সর্ব্বমাদ্যন্তং রামলক্ষ্মণৌ ॥ ১০ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

শবর্য্যা পূজিতৌ সন্তৌ। ঈরঃ বায়ুঃ তস্য পুত্রেণ ভক্তেন ভজনপরেণ হনূমতা করণেন প্রয়োজ্যকর্ত্রা বা কপীশ্বরং সুগ্রীবম্ আহূয় শংসতাম্ অশংসতাং কথিতবন্তৌ সর্ব্বম্ আদ্যন্তম্ আদিশ্চ অন্তশ্চ আদ্যন্তৌ তম্ আদ্যন্তং বাহিতাগ্ন্যাদিষু আদিত আরভ্য অন্তং যাবৎ ॥ ৯-১০ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

ভার্য্যা রামলক্ষ্মণকে দেখিবামাত্র তাহাদিগের স্বাগত জিজ্ঞাসাপূর্ব্বক অনুজ্ঞা গ্রহণ করিয়া ভক্তিভাবে উভয়ের যথাযোগ্য সংকার করিলে রাম-ভক্ত বায়ুতনয় হনূমানের সহিত সাক্ষাৎ হইল। অনন্তর হনূমানদ্বারা সুগ্রীবকে সম্বোধন করিয়া তাহার নিকট সীতাহরণাদি বৃত্তান্ত সমস্ত কীর্ত্তন করিলেন ॥ ৯-১০ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

## পঞ্চমঃ খণ্ডঃ।

**সঁ তু রামে শঙ্কিতঃ সন্ প্রত্যয়ার্থঞ্চ দুন্দুভেঃ।**
**বিগ্রহং দর্শয়ামাস যো রামস্তমচিক্ষিপৎ ॥ ১ ॥**
**সপ্ততালান্ বিভিদ্যাশু মোদতে রাঘবস্তদা।**

ততো রামেণ সুগ্রীবস্য রাজ্যে প্রতিজ্ঞাতে সতি স তু রামে শঙ্কিতঃ বালিবধে রামস্য সামর্থ্যমস্তি নবেতি সন্দিগ্ধঃ সন্ প্রত্যয়ার্থং স্ববিশ্বাসার্থম্। তৎপ্রত্যয়ার্থম্ ইতি পাঠে তস্মিন্ রামে পৌরুষস্য বিশ্বাসার্থং দুন্দুভেঃ দৈত্যস্য বালিহতস্য বিগ্রহম্ অস্থিপুঞ্জং রামায় দর্শয়ামাস অয়ং দৈত্যো বালিনা হত ইতি। ততো যঃ রামো দুন্দুভের্দ্দৃষ্ট্বা স তং দুন্দুভিম্ অচিক্ষিপত অনতিপ্রযত্নেনৈব ক্ষিপ্তবান্। অথবা "যস্ত মাতরিশ্বনি" ইতি নির্ঘণ্টঃ যঃ মাতরিশ্বা ইব বায়ুরিব তুলপুঞ্জং শীঘ্রকারী রামঃ তং বিগ্রহম্ অচিক্ষিপৎ ॥ ১ ॥

ততো বলনিশ্চয়ে সত্যপি ধানুষ্কতাসন্দেহনিরাসার্থং সপ্ততালান্ একেন বাণেন আশু শীঘ্রং বিভিদ্য নির্ভিদ্য মোদতে রঘোরপত্যং রাঘবঃ রামঃ।

---

সুগ্রীবের সহিত রামের সাক্ষাৎ হইলে রাম প্রতিজ্ঞা করিলেন যে, আমি বালিকে বিনাশ করিয়া তোমাকে রাজ্য প্রদান করিব। অনন্তর কপিরাজ সুগ্রীব বালিবিনাশে রামের শক্তিবিষয়ে সন্দিগ্ধ হইয়া, অর্থাৎ রাম বালিকে বিনাশ করিতে পারিবেন কি না? এই সন্দেহে বালি যে দুন্দুভিনামা অসুরকে বিনাশ করিয়াছিল, সেই বালিহত দুন্দুভির অস্থিময় শরীর রামকে দেখাইলেন। রাম দুন্দুভির অস্থিময় শরীর দর্শনমাত্র বায়ু যেমন তুলরাশি দূরে নিক্ষেপ করে, সেইরূপ দুন্দুভির শরীর তৃণবৎ নিক্ষেপ করিলেন ॥ ১ ॥

সুগ্রীব যখন রামের বল জানিতে পারিলেন, তখন রাম স্বীয় ধনুর্ব্বিদ্যাবিষয়ে সন্দেহনিরাসার্থ এক বাণে সপ্ততাল ভেদ করিয়া আনন্দ

তেন হৃষ্টঃ কপীন্দ্রোঽসৌ সরামস্তস্য পত্তনম্ ॥ ২ ॥
জগামাগর্জ্জদনুজো বালিনো বেগতো গৃহাৎ।
বালী তদা নির্জ্জগাম তং বালিনমথাহবে ॥ ৩ ॥
নিহত্য রাঘবো রাজ্যে সুগ্রীবং স্থাপয়েত্ততঃ।
হরীনাহূয় সুগ্রীবস্ত্বাহ চাশাবিদোঽধুনা ॥ ৪ ॥
আদায় মৈথিলীমদ্য দদত শ্বাশু গচ্ছত।
ততস্ততার হনুমানব্ধিং লঙ্কাং সমায়য়ৌ ॥ ৫ ॥

বর্ত্তমানকালনির্দ্দেশস্তু কল্পে কল্পে এবং ভবতীতি দ্যোতনার্থম্। তেন সুগ্রীবো হৃষ্টঃ সন্ সরামঃ রামসহিতঃ তস্য বালিনঃ পত্তনং নগরং জগাম গতবান্। ততঃ অগর্জ্জৎ সিংহনাদং কৃতবান্ অনুজঃ কনিষ্ঠঃ বালিন ইত্যুভাভ্যাং সম্বধ্যতে। বেগতঃ বেগেন গৃহাৎ জগাম অগর্জ্জচ্চেত্যন্বয়ঃ। নির্জ্জগাম গৃহান্নির্গতঃ ॥ ২-৩ ॥

আশাবিদঃ দিক্কুশলান্ অধুনা শীঘ্রং গচ্ছত আশু মৈথিলীমাদায় অদ্য দদত শু আশু স্বরূপতো বা সন্দেশতো বা শু আদায় আশু দদতেত্যর্থঃ। শুশব্দ আশ্বর্থে দদত শু আশু ইতি পদচ্ছেদঃ। ততঃ তদনন্তরং হনুমান্ ঈরপুত্রঃ অব্ধিং সমুদ্রং ততার তীর্ণবান্ তীর্ত্বা লঙ্কাং সমাযযৌ। কথা-বিস্তরস্তু বাল্মীকীয়াদ্বোদ্ধব্যঃ ॥ ৪-৫ ॥

প্রকাশ করিতে লাগিলেন। অনন্তর সুগ্রীব প্রহৃষ্ট হইয়া রামের সহিত বালির নগরে গমন করিলেন এবং সিংহনাদে গর্জ্জন করিতে লাগিলেন। বালি সুগ্রীবের গর্জ্জন শ্রবণ করিয়া প্রবলবেগে গৃহ হইতে বহির্গত হই-লেন এবং প্রতিগর্জ্জন করিলেন ॥ ২-৩ ॥

অনন্তর রাঘব বালির সহিত যুদ্ধ করিয়া তাহাকে বিনাশ করিলেন এবং সুগ্রীবকে রাজ্যপদে প্রতিষ্ঠিত করিলে সুগ্রীব দিগভিজ্ঞ কপিদিগকে সম্বোধন করিয়া কহিলেন,—বানরগণ! তোমরা সীতার অন্বেষণার্থ স্বস্ব অভিলষিতদিকে গমন কর। অদ্যই মৈথিলীর অনুসন্ধান করিয়া রামের

সীতাং দৃষ্ট্বাসুরান হত্বা পুরং দগ্ধ্বা তথা স্বয়ম্।
আগত্য রামায় স্বয়ং ন্যবেদয়ত তত্ত্বতঃ ॥ ৬ ॥
তদা রামঃ ক্রোধরূপী তানাহূয়াথ বানরান্।
তৈঃ সার্দ্ধমাদায়াস্ত্রাংশ্চ পুরীং লঙ্কাং সমাযযৌ ॥ ৭ ॥

অশোকবনিকায়াং সীতাং দৃষ্ট্বা অসুরান্ রক্ষঃকুমারাদীন্ হত্বা পুরং লঙ্কাং পুচ্ছাগ্নিনা দগ্ধ্বা তথা স্বয়ং রামং প্রতি আগত্য রামায় স্বয়ং স্বমুখেন তত্ত্বতঃ ন্যবেদয়ত নিতরাং বোধিতবান্ দ্বিঃস্বয়ম্পদমাদরাতিশয়ার্থম্ ॥ ৬ ॥

ক্রোধরূপী ক্রোধং রূপয়তি নিরূপয়তি আত্মনা দর্শয়তি তদ্ধর্ম্মা। তৈঃ সার্দ্ধং লঙ্কাং সমাযযৌ। কিং কৃত্বা? অস্ত্রান্ একোনপঞ্চাশতঃ প্রয়োগমন্ত্রান্ একোনপঞ্চাশতঃ সংহারমন্ত্রান্ বিশ্বামিত্রোপদিষ্টান্ কৃশাশ্বসুতান্ আদায় গৃহীত্বা ॥ ৭ ॥

নিকট সীতা অর্পণ করিতে হইবে, তোমরা শীঘ্র প্রস্থান কর। সুগ্রীবের আজ্ঞা শ্রবণ করিয়া বানরগণ দিগ্দিগন্তরে সীতার অন্বেষণ করিতে লাগিল, পবনপুত্র হনূমান সাগরলঙ্ঘন করিয়া অপর পারে উত্তীর্ণ হইল এবং তৎক্ষণাৎ লঙ্কাপুরে প্রবেশ করিল ॥ ৪-৫ ॥

হনূমান লঙ্কাপুরে প্রবেশ করিয়া অশোকবনমধ্যে সীতাকে দেখিতে পাইল এবং রাক্ষসদিগকে বিনাশ করিয়া পুচ্ছাগ্নিদ্বারা লঙ্কাপুর ভস্মসাৎ করিল। অনন্তর লঙ্কা হইতে প্রস্থান করিয়া রামসমীপে উপস্থিত হইল এবং রামের নিকট যথাবৎ সীতাবৃত্তান্ত নিবেদন করিল ॥ ৬ ॥

রাম হনূমানের বাক্য শ্রবণ করিয়া ক্রোধপ্রদর্শনপূর্ব্বক বানরগণকে সম্বোধন করিলেন এবং ঐ সকল বানর ও বিশ্বামিত্রোপদিষ্ট প্রয়োগ-সংহার মন্ত্রসমন্বিত উনপঞ্চাশৎ অস্ত্র সঙ্গে লইয়া লঙ্কাপুরাভিমুখে প্রস্থান করিলেন ॥ ৭ ॥

তাং দৃষ্ট্বা তদধীশেন সার্দ্ধং যুদ্ধমকারয়ৎ।
ঘটশ্রোত্রসহস্রাক্ষজিদ্ভ্যাং যুক্তং তমাহবে ॥ ৮ ॥
হত্বা বিভীষণং তত্র স্থাপ্যাথ জনকাত্মজাম্।
আদায়াঙ্কস্থিতাং কৃত্বা স্বপুরং তৈর্জ্জগাম সঃ ॥ ৯ ॥
ততঃ সিংহাসনস্থঃ সন্ দ্বিভুজো রঘুনন্দনঃ।
ধনুর্দ্ধরঃ প্রসন্নাত্মা সর্ব্বাভরণভূষিতঃ ॥ ১০ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

তামিতি তাম্ লঙ্কাং দৃষ্ট্বা তদধীশেন রাবণেন সার্দ্ধং যুদ্ধম্ অকারয়ৎ কৃতবান্ কারিতবান্ বানরৈরিতি বা। ঘটশ্রোত্রঃ কুম্ভকর্ণঃ সহস্রাক্ষজিৎ ইন্দ্রজিৎ মেঘনাদঃ তৈঃ বানরবিভীষণাদিভিঃ ॥ ৮-৯-১০ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

রাম লঙ্কা দর্শন করিয়া লঙ্কাধিপতি রাবণের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন। রামের বানরসৈন্য যুদ্ধ আরম্ভ করিলে তিনি কুম্ভকর্ণ মেঘনাদ, প্রভৃতি রাক্ষসগণের সহিত রাবণকে বিনাশ করিলেন ॥ ৮ ॥

অনন্তর বিভীষণকে লঙ্কারাজ্যে স্থাপন করিয়া জনকনন্দিনী সীতাকে উদ্ধার করিলেন এবং তাঁহাকে ক্রোড়ে করিয়া সৈন্যগণের সহিত স্বপুরে আগমন করিলেন ॥ ৯ ॥

অনন্তর রাম অযোধ্যারাজ্যের সিংহাসনে অধিরূঢ় হইয়া দ্বিভুজ ধনুর্দ্ধারী প্রসন্নাত্মা রঘুনন্দন সর্ব্বাভরণে বিভূষিত হইলেন এবং প্রজাপালনপূর্ব্বক রাজ্য শাসন করিতে লাগিলেন ॥ ১০ ॥

ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

## ষষ্ঠঃ খণ্ডঃ।

**মুদ্রাং জ্ঞানময়ীং যাম্যে বামে তেজঃপ্রকাশনম্।**
**ধৃত্বা ব্যাখ্যাননিরতশ্চিন্ময়ঃ পরমেশ্বরঃ॥ ১॥**

---

যাম্যে দক্ষিণে বাহৌ জ্ঞানমুদ্রা তল্লক্ষণন্তু—"তর্জ্জন্যঙ্গুষ্ঠকৌ সক্তাবগ্রতো হৃদি বিন্যসেৎ। বামং হস্তাম্বুজং বামে জানুমূর্দ্ধনি বিন্যসেৎ। জ্ঞানমুদ্রা ভবেদেষা রামচন্দ্রস্য বল্লভা॥" ইতি। বামে তেজঃ প্রকাশনং ধনুঃ ধৃত্বা যদ্বা প্রকাশনং তেজঃ পুস্তকাখ্যমুদ্রাং ধৃত্বা বামমুষ্টিং স্বাভিমুখী কৃত্বা পুস্তকমুদ্রিকাব্যাখ্যাননিরতঃ স্থিতঃ। ব্যাখ্যানমুদ্রা তু—"দক্ষিণাঙ্গুষ্ঠ-তর্জ্জন্যাবগ্রলগ্নে পরাঙ্গুলীঃ। প্রসার্য্য সংহতোত্তানা এষা ব্যাখ্যানমুদ্রিকা। রামস্য চ সরস্বত্যা অত্যন্তং প্রেয়সী মতা॥" ইতি। জ্ঞানব্যাখ্যানপুস্তকানাং যুগপৎ সম্ভবঃ। ধনুর্ম্মুদ্রা তু—"বামস্য মধ্যমাগ্রন্তু তর্জ্জন্যগ্রে নিয়োজয়েৎ। অনামিকাং কনিষ্ঠাঞ্চ তস্যাঙ্গুষ্ঠেন পীড়য়েৎ। দর্শয়েদ্বামকে স্কন্ধে ধনুর্ম্মুদ্রেয়মীরিতা॥" ইতি॥ ১॥

---

চিন্ময় পরমেশ্বর শ্রীরাম দক্ষিণহস্তে জ্ঞানমুদ্রা এবং বামহস্তে ধনুর্ম্মুদ্রা ধারণ করিয়া উপবিষ্ট ছিলেন, অথবা দক্ষিণহস্তে পুস্তকমুদ্রা এবং বামহস্তে ব্যাখ্যানমুদ্রা ধারণ করিলেন। জ্ঞানমুদ্রা যথা,—তর্জ্জনী ও অঙ্গুষ্ঠাঙ্গুলি সংযুক্ত করিয়া তাহার অগ্রভাগ বক্ষঃস্থলে বিন্যস্ত করিবে। অনন্তর বামহস্ত বাম জানুর উপরে স্থাপন করিলে জ্ঞানমুদ্রা হয়, এই মুদ্রা রামের অতি প্রিয়তর। ব্যাখ্যানমুদ্রা যথা,—দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠ ও তর্জ্জনীর অগ্রভাগ সংলগ্ন করিয়া অপর অঙ্গুলি সকল সরলভাবে প্রসারিত করিবে, ইহার নাম ব্যাখ্যানমুদ্রা, এই মুদ্রা রামের অতি প্রিয়। ধনুর্ম্মুদ্রা যথা,—বামহস্তের মধ্যমাঙ্গুলির অগ্রভাগ তর্জ্জনীর অগ্রে নিয়োজিত করিবে এবং কনিষ্ঠা ও অনামিকাঙ্গুলিকে অঙ্গুষ্ঠদ্বারা আক্রমণ করিয়া বামহস্ত বামস্কন্ধোপরি স্থাপন করিলে ধনুর্ম্মুদ্রা হইয়া থাকে॥ ১॥

উদগ্দক্ষিণয়োঃ স্বস্য শত্রুঘ্নভরতৌ ধৃতঃ।
হনূমন্তঞ্চশ্রোতারমগ্রতঃ স্যাত্রিকোণগম্। ২ ॥
ভরতাধস্তু সুগ্রীবং শত্রুঘ্নাধো বিভীষণম্।
পশ্চিমে লক্ষ্মণং ধৃত্বা ধৃতচ্ছত্রং সচামরম্॥ ৩ ॥
তদধস্তৌ তালবৃন্তকরৌ ত্র্যস্রং পুনর্ভবেৎ।
এবং ষট্‌কোণমাদৌ স্বদীর্ঘাঙ্গৈরেষ সংযুতঃ॥ ৪ ॥

স্বস্য রামস্য ধৃত ইত্যত্র ধৃতচামরৌ ইতি পদলোপো দ্রষ্টব্যঃ। তদুক্তম্—"উভৌ ভরতশত্রুঘ্নৌ পার্শ্বয়োর্ধৃতচামরৌ।" ইতি। যদ্বা ধৃঙ্ স্থৈর্য্যে ব্যত্যয়েন পরস্মৈপদম্ ছান্দসঃ শপ্‌লুক্। ধৃতঃ স্থিরীভূয় তিষ্ঠতঃ। হনূমন্তঞ্চ শ্রোতারং রামে ব্যাখ্যাতরি শিষ্যম্ অগ্রতঃ গুরোরগ্রে ত্রিকোণগং পূজয়েদিতি প্রকারঃ স্যাৎ। অথবা ভরতশত্রুঘ্নৌ ধৃতবান্ রামঃ স্যাৎ অগ্রতো হনূমন্তঞ্চ ধৃতঃ স্যাৎ কর্ত্তরি ক্তঃ ন লোকাব্যয়েতি ষষ্ঠীনিষেধঃ॥ ২ ॥

ভরতাধঃ রামাৎ ভরতব্যবধানেন ধৃত্বা স্থাপয়িত্বা রামঃ কর্ত্তা। তদধঃ লক্ষ্মণাধঃ তৌ ভরতশত্রুঘ্নৌ ধৃত্বা ব্যাখ্যাননিরতঃ স্থিত ইত্যনুষঙ্গঃ। পুনস্ত্র্যস্রং ভবেৎ তেন এবং ষড়স্রং জাতম্। ইদানীমাবরণান্যাহ আদা-

---

রামের উত্তরে ও দক্ষিণে ভরত ও শত্রুঘ্ন চামর ধারণ করিয়া উপবিষ্ট আছেন, অথবা ভরত ও শত্রুঘ্ন রামের অগ্রে স্থিরভাবে বিদ্যমান আছেন এবং রাম নানাপ্রকার উপদেশ করিতেছেন।—হনূমান তাহা শ্রবণ করিতেছেন।—অনন্তর হনূমান গুরুর অগ্রে ত্রিকোণমধ্যে রামের অর্চ্চনা করিতে লাগিলেন॥ ২ ॥

ভরতের অধোভাগে সুগ্রীব, শত্রুঘ্নের অধোদেশে বিভীষণ এবং পশ্চিমদেশে লক্ষ্মণ চামর ও ছত্রধারণ করিয়া আছেন, ইহাতে একটি ত্রিকোণ হইয়াছে এবং লক্ষ্মণের অধোদেশে ভরত ও শত্রুঘ্ন ব্যাখ্যানকার্য্যে নিরত আছেন, ইহাতে ও পুনর্ব্বার ত্রিকোণান্তর হইল, ইহাতে ষট্‌কোণ

দ্বিতীয়ং বাসুদেবাদ্যৈরাগ্নেয়্যাদিষু সংযুতঃ।
তৃতীয়ং বায়ুসূনুঞ্চ সুগ্রীবং ভরতস্তথা ॥ ৫ ॥
বিভীষণং লক্ষ্মণঞ্চ অঙ্গদঞ্চারিমর্দ্দনম্।
জাম্ববন্তঞ্চ তৈর্যুক্তস্ততো ধৃষ্টির্জ্জয়ন্তকঃ ॥ ৬ ॥
বিজয়শ্চ সুরাষ্ট্রশ্চ রাষ্ট্রবর্দ্ধন এব চ।
অকোপো ধর্ম্মপালশ্চ সুমন্ত্রৈরেভিরাবৃতঃ ॥ ৭ ॥
সহস্রদৃগ্বহ্নি-ধর্ম্ম-রক্ষো-বরুণানিলাঃ।

বিতি। এষঃ দেবঃ আদৌ প্রথমাবরণে স্বদীর্ঘাঙ্গৈঃ স্বস্য দীর্ঘাঙ্গৈঃ রাং রীং রূং রৈং রৌং রঃ ইত্যেতৈঃ সংযুক্তঃ স্যাৎ ইদং দলমূলে ॥ ৩-৪ ॥

তৃতীয়মিতি বায়ুপুত্রাদীন্ প্রাপ্য তৈর্যুক্তো দেবো যদা ভবতি তদা তৃতীয়ং ভবেদিত্যর্থঃ। এতে পূর্ব্বাদিষষ্টসু ক্রমেণ পূজ্যাঃ। ততঃ অনন্তরং সুমন্ত্রৈঃ সুমন্ত্রসহিতৈঃ এভিরাবৃতশ্চেৎ তদা চতুর্থং ভবতি। ধৃষ্টিস্থানে সৃষ্টিরিতি কেচিৎ পঠন্তি ইদং দলাগ্রে ॥ ৫-৬-৭ ॥

পঞ্চমমাহ সহস্রদৃগিতি সহস্রদৃক্ ইন্দ্রঃ ধর্ম্মঃ যমঃ রক্ষোবরুণবায়বঃ

হইল। মধ্যভাগে দেব রাং রীং রূং রৈং রৌং রঃ এই বীজষট্‌কে পরিবৃত হইয়া উপবিষ্ট আছেন ॥ ৩-৪ ॥

যখন রাম আগ্নেয়াদিকোণে উপবিষ্ট বাসুদেবাদির সহিত যুক্ত হন, তখন দ্বিতীয় ব্যূহ এবং বায়ুপুত্র হনূমান, সুগ্রীব, ভরত, বিভীষণ, অরিমর্দ্দন, অঙ্গদ, জাম্ববান, ধৃষ্টি ও জয়ন্তক, যখন এই সকলের সহিত যুক্ত হন তখন তৃতীয় ব্যূহ। আর যখন বিজয়, সুরাষ্ট্র, রাষ্ট্রবর্দ্ধন, অকোপ, ধর্ম্মপাল ও সুমন্ত্র এই সকলের সহিত যুক্ত হন তখন চতুর্থ ব্যূহ হইয়া থাকে। এইরূপ হইলে পূর্ব্বাদি অষ্টদিকে উক্ত হনূমানাদির পূজা করিতে হইবে ॥ ৫-৬-৭ ॥

এইক্ষণ পঞ্চম ব্যূহ বর্ণিত হইতেছে।—রাম যখন ইন্দ্র, অগ্নি, যম,

মুক্তং বৈ কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্। তস্মাদ্ যত্র ক্বচন গচ্ছতি তদেব মন্যেতেতি ॥ ১ ॥

অনু হীনং কুরুক্ষেত্রং কুরুক্ষেত্রাদপি যন্মহিম্না অধিকং কুরুক্ষেত্রং হি কুরোঃ ব্রহ্মণো বরদানাৎ ক্ষেত্রোত্তমং প্রসিদ্ধং তত্তু যতো হীনমিত্যর্থঃ। হীনে দ্যোতে অনুঃ কর্ম্মপ্রবচনীয়ম্ তদ্‌যোগে যদিতি দ্বিতীয়া। তথা দেবানামপি দেবপূজাস্থানং তথা সর্ব্বেষাং প্রাণিনাং ব্রহ্মলোকতুল্যং তৎ বাক্‌পতিঃ যজ্ঞবল্ক্যাপত্যং প্রতি উবাচ তন্নামতো লিঙ্গতশ্চ দর্শয়েতি পপ্রচ্ছেত্যর্থঃ। যাজ্ঞবল্ক্যস্তু উত্তরয়ন্ তাবত্তন্নামতো নির্দ্দিশতি অবিমুক্তং বৈ ইতি। ন বিমুক্তম্ ঈশ্বরেণাপরিত্যক্তম্ অবিমুক্তং বারাণসীক্ষেত্রং কুরুক্ষেত্রং কুরু ইতি দেবৈঃ প্রার্থিতেন শিবেন কৃতত্বাৎ কুরুক্ষেত্রম্। তথা দেবানামিত্যাদি বিশেষণদ্বয়ম্ উত্তরেঽপ্যনূদিতম্। দেশান্তরং তদ্দৃষ্ট্যোপাস্যমিত্যাহ তস্মাদিতি। তদেব অবিমুক্তমেব মন্যেত জানীয়াৎ ॥ ১ ॥

জিজ্ঞাসা করিয়াছিলেন। ব্রহ্মার বরদানে কুরুক্ষেত্র সর্ব্বক্ষেত্রোত্তম বলিয়া প্রসিদ্ধ আছে, যে ক্ষেত্র কুরুক্ষেত্র হইতেও অধিক, দেবতাদিগেরও দেবপূজা স্থান এবং সর্ব্বপ্রাণীর ব্রহ্মলোকতুল্য, সেই ক্ষেত্র কি? তাহা আমাকে উপদেশ কর? এইরূপে বৃহস্পতি যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলে যাজ্ঞবল্ক্য বৃহস্পতিকে সেই সর্ব্বোত্তম ক্ষেত্র উপদেশ করিতেছেন।—যাজ্ঞবল্ক্য কহিলেন,—যাহা কখন মহেশ্বর পরিত্যাগ করেন না, সেই বারাণসী ক্ষেত্রই সর্ব্বপ্রধান ক্ষেত্র। দেবগণ মহাদেবের নিকট প্রার্থনা করিলে মহাদেব এই ক্ষেত্রোত্তম বারাণসী প্রস্তুত করেন, অতএব ইহাকেও কুরুক্ষেত্র বলিয়া থাকে, ইহাই অবিমুক্ত স্থান বলিয়া জানিবে। অতএব দেশান্তরকেও বারাণসীর ন্যায় জ্ঞান করিবে। যেথানেই গমন করুন্ না কেন, সর্ব্বত্রই অবিমুক্ত স্থান জ্ঞান করিবে। ১ ॥

ইদং বৈ কুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদনম্। অত্র হি জন্তোঃ প্রাণেষূৎক্রমমাণেষু রুদ্রস্তারকং ব্রহ্ম ব্যাচষ্টে যেনাসাবমৃতী ভূত্বা মোক্ষী ভবতি। তস্মাদবিমুক্তমেব নিষেবেত অবিমুক্তং ন বিমুঞ্চেদেবমেবৈতদ্ যাজ্ঞবল্ক্য ॥ ২

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

তস্য মননোল্লেখমাহ ইদং বা ইতি ইদং যত্র বয়ং বিচরামঃ তদেব বিশেষণত্রয়যুক্তমবিমুক্তমিতি মন্তেতেত্যন্বয়ঃ। এবং কৃতে সতি অবিমুক্ত নিবাসফলং ভবতীতি ভাবঃ। নন্বন্যান্যেভ্যঃ ক্ষেত্রেভ্যঃ কো বিশেষঃ? অত্রাহ অত্র হীতি। জন্তোঃ প্রাণিমাত্রস্য ন মনুষ্যস্যৈব তারকং ষড়ক্ষরং বীজং বা। তস্য কিং ফলম্? অত আহ যেনেতি। অমৃতীভূত্বা ব্রহ্মীভূয় মোক্ষী ভবতি মোক্ষোঽস্যাস্তীতি বন্ধাদ্রহিতো ভবতি। কর্ত্তব্যমাহ তস্মাদিতি। নিষেবণং চিন্তনাদি দেশান্তরস্থস্যাপি সম্ভবতীত্যত উক্তং ন বিমুঞ্চেদিতি। এবমেবৈতৎ ভবদুক্তং যাজ্ঞবল্ক্যোক্তিং আহ বৃহস্পতিঃ যাজ্ঞবল্ক্যেনোক্তমর্থং স্বীকৃতবান্। এবমেষ ভগবন্ ইতি পাঠে

---

এইরূপে মনন করিতে হইবে যে, আমরা যে স্থানের বিবরণ করিতেছি, তাহাই কুরুক্ষেত্র, অর্থাৎ দেবগণের প্রার্থনানুসারে শিব নির্ম্মিত স্থান, উহা দেবতাদিগের দেবপূজার আস্পদ এবং সর্ব্বভূতের মোক্ষপ্রদ। অন্যান্য ক্ষেত্র হইতে ইহার বিশেষ এই যে, এই স্থানে সর্ব্বপ্রাণীরই প্রাণপ্রয়াণসময়ে রুদ্র তারকব্রহ্ম নাম বা "ওঁ রামায় নমঃ" এই ষড়ক্ষর মন্ত্র প্রদান করেন, ইহাতেই প্রাণিগণ ব্রহ্মস্বরূপ হইয়া মোক্ষলাভ করে, তাহার সর্ব্বপ্রকার সংসারবন্ধন ছিন্ন হইয়া যায়। অতএব সেই অবিমুক্ত স্থান সর্ব্বদা চিন্তা করিবে। কেহই এই অবিমুক্ত স্থানের চিন্তা পরিত্যাগ করিবে না, দেশান্তরে থাকিয়াও উক্ত

## দ্বিতীয়ঃ খণ্ডঃ।

অথ হৈনং ভরদ্বাজঃ পপ্রচ্ছ যাজ্ঞবল্ক্যম্ কিং তারকং? কিং তরতীতি? স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ তারকং বিন্দু-পূর্ব্বকং দীর্ঘানলং পুনর্ম্মায়নমঃ চন্দ্রায়নমঃ ভদ্রায়নমঃ

হে ভগবন্! এষঃ ভবদুক্তোঽর্থঃ এবং নান্যথা ইতি যাজ্ঞবল্ক্যং শ্রোতা বৃহস্পতিরাহ ইত্যর্থঃ ॥ ২ ॥

ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

---

এবং বৃহস্পতিপ্রোক্তার্থতত্ত্বং যাজ্ঞবল্ক্যং প্রশ্নস্বরূপম্ আহ কিং তারক-মিতি। ননু তরণক্রিয়া কর্ম্ম প্রসিদ্ধমেব ইত্যাশঙ্ক্য প্রশ্নস্য বিশেষতামাহ কিং তরতীতি। যৎ তরতি সংসারং তারয়তি তস্য কিং স্বরূপমিত্যর্থঃ। তরতিরন্তর্ভূতণ্যর্থঃ। যদ্বা কর্ম্মপ্রশ্নোঽয়ং যস্য গর্ভেত্যাদ্যুত্তরং ভাবি উত্তরমাহ স হেতি। দীর্ঘানলং দীর্ঘে আকারে আরূঢ়ঃ অনলঃ রেফঃ যস্মিন্ তৎ তচ্চ বিন্দুপূর্ব্বকং বিন্দোঃ পূর্ব্বমেব পূর্ব্বকং বা সিদ্ধম্। দীর্ঘা-

স্থানের চিন্তা করিলে পূর্ব্ববৎ ফল লাভ হয়। বৃহস্পতি যাজ্ঞবল্ক্যের কথা শ্রবণ করিয়া স্বীকার করিলেন ॥ ২ ॥

ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

পূর্ব্বোক্ত প্রকারে যাজ্ঞবল্ক্য বৃহস্পতিকে উপদেশ করিলে ভরদ্বাজ যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিলেন,—তারকব্রহ্ম কাহাকে বলা যায়? অর্থাৎ যাহা সংসার হইতে পরিত্রাণ করে, তাহার স্বরূপ কি? ইহাই ভরদ্বাজ যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিয়াছিলেন। যাজ্ঞবল্ক্য ভরদ্বাজের প্রশ্ন শ্রবণ

ইতি। ওঁ তৎ ব্রহ্মাত্মকাঃ সচ্চিদানন্দাখ্যা ইত্যুপাসিতব্যাম্ ॥ ১ ॥

অকারঃ প্রথমাক্ষরো ভবতি উকারো দ্বিতীয়াক্ষরো ভবতি মকারস্তৃতীয়াক্ষরো ভবতি অর্দ্ধমাত্রশ্চতুর্থাক্ষরো ভবতি বিন্দুঃ পঞ্চমাক্ষরো ভবতি নাদঃ ষষ্ঠাক্ষরো ভবতি

---

নলং রা ইতি পুনর্ম্মায় নমঃ ইতি স্বরূপম্। চন্দ্রায় নমঃ ভদ্রায় নমঃ ইতি দ্বৌ মন্ত্রৌ পৃথক্। তদুক্তম্—"রামেতি রামভদ্রেতি রামচন্দ্রেতি বা স্মরন্। নরো ন লিপ্যতে পাপৈর্ভুক্তিং মুক্তিঞ্চ বিন্দতি॥" ইতি। ওঁ রূপাঃ তদ্রূপাঃ ব্রহ্মরূপাঃ তথা সদাখ্যাশ্চিদাখ্যা আনন্দাখ্যাশ্চেত্যেবমেতা রামাদ্যাখ্যা উপাসিতব্যাঃ। তদুক্তং গীতায়াম্—"ওঁ তৎসদিতি নির্দ্দেশো ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ। ব্রাহ্মণাস্তেন বেদাশ্চ যজ্ঞাশ্চ বিহিতাঃ পুরাঃ॥" ইতি॥ ১ ॥

ওঙ্কারাত্মিকা রামাদ্যাখ্যা ইত্যুক্তম্ তেন রামাদীনাং তারকত্বমুপপাদয়িতুমোঙ্কারস্য তারকত্বমুপপাদয়তি অকার ইত্যাদিনা। অকারাদয়-

---

করিয়া কহিতেছেন, "রামায় নমঃ, রামচন্দ্রায় নমঃ, রামভদ্রায় নমঃ" এই সকল মন্ত্র তারক। শাস্ত্রান্তরে উক্ত আছে যে, রাম, রামভদ্র বা রামচন্দ্র এইরূপে স্মরণ করিলে সেই ব্যক্তি সর্ব্বপাপ হইতে মুক্ত হইয়া বিবিধ ভোগাবসানে মুক্তিপদ লাভ করে। রামাদিমন্ত্রত্রয় ওঁস্বরূপ, তৎস্বরূপ ও ব্রহ্মস্বরূপ এবং সৎস্বরূপ, চিৎস্বরূপ ও আনন্দস্বরূপে উপাসনা করিবে। গীতাতে উক্ত আছে যে, "ওঁ, তৎ ও সৎ" এইরূপ ব্রহ্মের ত্রৈবিধ্য প্রসিদ্ধ আছে, এই নিমিত্ত পূর্ব্বে ব্রাহ্মণ, দেবতা ও যজ্ঞ বিহিত হইয়াছে॥ ১ ॥

রামনাম ওঙ্কারাত্মক, ইহাই পূর্ব্বশ্রুতিতে উক্ত হইয়াছে, অতএব রামাদিনামের তারকত্ব জানা যায়, ইহা প্রতিপাদনর্থ ওঙ্কারের তারকত্ব প্রতিপাদন করিতেছেন।—"ওঁ" এই তারকমন্ত্রের প্রথমাক্ষর অকার,

তারকত্বাত্তারকো ভবতি তদেব তারকং ব্রহ্ম ত্বং বিদ্ধি তদেবোপাস্যমিতি জ্ঞেয়ম্ গর্ভ-জন্ম-জরা-মরণ-সংসার-মহদ্ভয়াৎ সন্তারয়তীতি তস্মাদুচ্যতে তারকমিতি ॥ ২ ॥

য এতত্তারকং ব্রাহ্মণো নিত্যমধীতে স সর্ব্বং পাপ্মানং তরতি স মৃত্যুং তরতি স ব্রহ্মহত্যাং তরতি স ভ্রূণহত্যাং তরতি স বীরহত্যাং তরতি স সর্ব্বহত্যাং তরতি স সংসারং তরতি স সর্ব্বং তরতি সোঽবিমুক্তমাশ্রিতো ভবতি স মহান্ ভবতি সোঽমৃতত্বঞ্চ গচ্ছতীতি ॥ ৩ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

স্ত্রয়ো মূর্ত্তাঃ অর্দ্ধমাত্রাদয়স্ত্রয়োঽমূর্ত্তাঃ নাদাৎ পরে শক্তিশান্তাখ্যে অপ্যবস্থে বেদিতব্যে। তদেব রাং বীজমেব প্রণবাত্মকত্বাদ্ব্রহ্মণো বাচকম্ অবিমুক্তং বারাণসীক্ষেত্রম্ যত্র তত্র স্থিতো বারাণশ্যামেব স্থিতো ভবতি যত্র তত্র মৃতো বারাণশ্যামেব মৃতো ভবতীত্যর্থঃ। আশ্রিতো ভবতীত্য-

---

দ্বিতীয়াক্ষর উকার, তৃতীয়াক্ষর মকার, চতুর্থাক্ষর অর্দ্ধমাত্রা এবং ষষ্ঠাক্ষর নাদ। এই ষড়ক্ষরাত্মক প্রণবমন্ত্রই তারক, অর্থাৎ উক্ত মন্ত্র জপ করিলে সংসার হইতে পরিত্রাণ পায়। রাং এই বীজও প্রণবাত্মক; সুতরাং এই বীজকেও তারক বলিয়া জানিতে হইবে। অতএব এই তারক মন্ত্রের উপাসনা করিবে। যেহেতু এই মন্ত্র, গর্ভ, জন্ম, জরা ও মরণজন্যপ্রভৃতি সংসারভয় হইতে পরিত্রাণ করে, অতএব উক্ত রাম মন্ত্রকে তারক বলা যায় ॥ ২ ॥

যে ব্যক্তি উক্ত তারকমন্ত্র নিত্য জপ করে, সেই ব্যক্তি সকল প্রকার পাপ, মৃত্যুভয়, ব্রহ্মহত্যা, ভ্রূণহত্যা, বীরহত্যা, সর্ব্বহত্যাপ্রভৃতি পাপ হইতে পরিত্রাণ পান, সংসার হইতে অপসৃত হইতে পারে, অবিমুক্ত

## তৃতীয়ঃ খণ্ডঃ।

অথৈতে শ্লোকা ভবন্তি।

**অকারাক্ষরসম্ভূতঃ সৌমিত্রির্ব্বিশ্বভাবনঃ।**
**উকারাক্ষসম্ভূতঃ শত্রুঘ্নস্তৈজসাত্মকঃ ॥ ১ ॥**
**প্রজ্ঞাত্মকস্তু ভরতো মকারাক্ষরসম্ভবঃ।**
**অর্দ্ধমাত্রাত্মকো রামো ব্রহ্মানন্দৈকবিগ্রহঃ ॥ ২ ॥**

---

স্থানন্তরং স মহান্ ভবতীতি কৈশ্চিৎ পঠ্যতে তেন ভুক্তিরুক্তা অমৃতত্বঞ্চেতি মুক্তিরুক্তা ॥ ২-৩ ॥

ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

প্রণবষড়ক্ষরাণাং ক্রমেণার্থানাহ মন্ত্রৈঃ অথৈতে ইত্যাদিনা। বিশ্বভাবনঃ বিশ্বাভিধানঃ জাগ্রদভিমানী সঙ্কর্ষণঃ তৈজসাত্মকঃ স্বপ্নাভিমানী প্রদ্যুম্নঃ প্রজ্ঞাত্মকঃ সুষুপ্ত্যভিমানী অনিরুদ্ধঃ রামঃ ॥ ১-২ ॥

---

স্থান বারাণসীকে আশ্রয় করিতে পারে, সে অতি মহাত্মা হয় এবং অমৃত হয়, অর্থাৎ মুক্তিলাভ করিয়া থাকে ॥ ৩ ॥

ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

অনন্তর প্রণবের ষড়ক্ষরের অর্থ কথিত হইতেছে।—প্রণবের অকারাক্ষর হইতে জাগ্রদাভিমানী সুমিত্রাতনয় লক্ষ্মণ সমুদ্ভূত হইয়াছেন, উকারাক্ষর হইতে স্বপ্নাভিমানী শত্রুঘ্নের সম্ভব হয়; মকারাক্ষর হইতে সুষুপ্ত্যভিমানী ভরত সমুদ্ভূত হইয়াছেন। রাম অর্দ্ধমাত্রাত্মক ইনি ব্রহ্মানন্দবিগ্রহ, অর্থাৎ সচ্চিদানন্দময়। এইরূপে প্রণবই রামাত্মক ॥ ১-২ ॥

শ্রীরামসান্নিধ্যবশাজ্জগদানন্দদায়িনী।
উৎপত্তিস্থিতিসংহারকারিণী সর্ব্বদেহিনাম্॥ ৩॥
সা সীতা ভবতি জ্ঞেয়া মূলপ্রকৃতিসংজ্ঞিতা।
প্রণবত্বাৎ প্রকৃতিরিতি বদন্তি ব্রহ্মবাদিনঃ ইতি॥ ৪॥

ওমিত্যেতদক্ষরমিদং সর্ব্বং তস্যোপব্যাখ্যানং ভূতং ভবদ্ভবিষ্যদিতি সর্ব্বমোঙ্কার এব। যচ্চান্যত্রিকালাতীতং তদপ্যোঙ্কার এব। সর্ব্বং হ্যেতদ্ব্রহ্ম অয়মাত্মা ব্রহ্ম সোঽয়মাত্মা চতুষ্পাজ্জাগরিতস্থানো বহিঃপ্রজ্ঞঃ সপ্তাঙ্গ একোনবিংশতিমুখঃ স্থূলভুগ্-বৈশ্বানরঃ প্রথমঃ পাদঃ। স্বপ্ন-

---

তুরীয়াবস্থং ব্রহ্মকৃষ্ণাখ্যং বিন্দ্বর্থমাহ শ্রীরামেতি। আনন্দস্য ব্রহ্মাংশত্বাৎ কেবলয়া প্রকৃত্যা স দাতুমশক্যঃ কার্য্যকর্ত্তৃবিন্দ্বংশবাচ্যা কার্য্যোন্মুখী নাদাংশবাচ্যা সা রুক্মিণী। সীতায়াঃ শান্তিশান্তাখ্যে অপ্যবস্থে আহ প্রণবত্বাদিতি। বাচ্যবাচকভাবং ত্যক্ত্বা প্রণবেন যদাভেদং গতা তদা প্রকৃতিরিতি বদন্তি ব্রহ্মবাদিনঃ জ্ঞানিনঃ। ইতিশব্দঃ শ্লোকসমাপ্ত্যর্থঃ॥ ৩-৪॥

ত্রিকালাতীতম্ আত্মস্বরূপম্। ননু কথমেকস্য মূর্ত্তামূর্ত্তরূপতা? বিরোধাৎ অত আহ সর্ব্বং হ্যেতদ্ব্রহ্মেতি। মায়িকত্বাৎ মূর্ত্তস্য ন বিরোধ ইতি

শ্রীরামের সান্নিধ্যবশত জগতের আনন্দপ্রদায়িনী এবং সর্ব্বপ্রাণীর উৎপত্তি, স্থিতি ও প্রলয়ের কারণীভূতা সীতাকে মূলপ্রকৃতিরূপা জানিবে। যখন সীতা প্রণবের সহিত অভেদপ্রাপ্ত হয়েন, তখন ব্রহ্মবাদীরা তাঁহাকে প্রকৃতি বলেন॥ ৩-৪॥

ওঁ এই অক্ষরই সর্ব্বময়। ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান এই কালত্রয় সেই প্রণবের উপব্যাখ্যামাত্র, বাস্তবিক প্রণব ত্রিকালাতীত ও সর্ব্বময়। আর ত্রিকালাতীত অন্য যাহা কিছু আছে, তাহাও প্রণবাত্মক। সেই ত্রিকালাতীত প্রণবই আত্মস্বরূপ। এই সমস্তই ব্রহ্মস্বরূপ হইতে মূর্ত্তামূর্ত্তভেদে ব্রহ্মের

স্থানোঽন্তঃপ্রজ্ঞঃ সপ্তাঙ্গ একোনবিংশতিমুখঃ প্রবিবিক্ত-ভূক্ তৈজসো দ্বিতীয়ঃ পাদঃ। যত্র সুপ্তো ন কঞ্চন কামং কাময়তে ন কঞ্চন স্বপ্নং পশ্যতি তৎ সুষুপ্তং সুষুপ্তস্থান একীভূতঃ প্রজ্ঞানঘন এবানন্দময়ো হ্যানন্দভুক্ চেতোমুখঃ প্রাজ্ঞস্তৃতীয়ঃ পাদঃ। এষ সর্ব্বেশ্বরঃ এষ সর্ব্বজ্ঞঃ এষো-ঽন্তর্য্যামী এষ যোনিঃ সর্ব্বস্য প্রভবাপ্যয়ৌ হি ভূতানাং নান্তঃ প্রজ্ঞং ন বহিঃপ্রজ্ঞং নোভয়তঃ প্রজ্ঞং ন প্রজ্ঞং না-প্রজ্ঞং ন প্রজ্ঞাঘনং ন ঘনপ্রজ্ঞং ন প্রজ্ঞানমদৃষ্টমব্যবহার্য্য-মগ্রাহ্যমলক্ষণমলিঙ্গমচিন্ত্য-মব্যবদেশ্যমেকাত্ম-প্রত্যয়সারং

ভাবঃ। নন্বু তথাপি জীবস্য ব্রহ্মণো ভেদে কথমৈক্যসিদ্ধিরিত্যত আহ অয়মাত্মা ব্রহ্মেতি। যোঽয়ম্ আত্মা জীবঃ প্রসিদ্ধঃ সোঽপি ব্রহ্মৈব তস্য আত্মনো ব্রহ্মণঃ ওঙ্কারবাচ্যস্য রামস্যৈকাত্মত্বে কথং ভেদব্যবহারঃ ?

দ্বৈবিধ্যাশঙ্কা নিবৃত্ত হইল। আর জীবও ব্রহ্ম ; সুতরাং জীব ও ব্রহ্মের অভেদ প্রতিপাদিত হইল, তবে ওঙ্কারবাচ্য রামের সহিত ব্রহ্মের ঐক্য হইল, কিরূপে ভেদব্যবহার হয় ? এই আশঙ্কা হইতে পারে না, কারণ উপাধিভেদেই ঐরূপ ভেদজ্ঞান হইয়া থাকে, বাস্তবিক উহা অভিন্ন। সেই আত্মা চতুষ্পাদ, জাগরিত স্থান, বহিপ্রজ্ঞঃ, সপ্তাঙ্গ, একোনবিংশতি মুখ ও স্থূলভূক্। বৈশ্বানর ইহারাই তাঁহার প্রথম পাদ, স্বপ্নস্থান অন্তঃপ্রাজ্ঞ, সপ্তাঙ্গ, একোনবিংশতিমুখ, প্রবিভক্তভুক্ ও তৈজস পুরুষ ইহারা দ্বিতীয়পাদ ; যাহাতে সুপ্ত হইলে কোনরূপ কামনা বা কোনরূপ স্বপ্নদর্শন করে না, সেই সুষুপ্তি স্থান, একীভূত প্রজ্ঞানঘন, আনন্দময়, আনন্দভুক্ চেতোমুখ প্রাজ্ঞই তৃতীয় পাদ। ইনি সর্ব্বেশ্বর, ইনি সর্ব্বজ্ঞ, ইনি অন্তর্য্যামী, ইনি সকলের কারণ, ইহা হইতেই সর্ব্বভূতের উৎপত্তি ও প্রলয় হইয়া থাকে। ইনি অন্তঃপ্রজ্ঞ নহেন, বহিঃপ্রজ্ঞ নহেন, উভয়প্রজ্ঞ নহেন, ইনি প্রাজ্ঞ নহেন, অপ্রাজ্ঞ নহেন, অপ্রজ্ঞ নহেন, প্রজ্ঞানঘন নহেন,

**প্রপঞ্চোপশমং শিবমদ্বৈতং চতুর্থং মন্যতে। স আত্মা স বিজ্ঞেয়ঃ সদোজ্জ্বলোঽবিদ্যা-তৎকার্য্যহীনঃ স আত্মা বন্ধ-হরঃ সর্ব্বদা দ্বৈতরহিতঃ আনন্দরূপঃ সর্ব্বাধিষ্ঠানঃ সন্মাত্রো নিরস্তাবিদ্যাতমোমোহোঽহমেবেতি সম্ভাব্যোঽহমিত্যোম্ তৎ সৎ যৎ পরং ব্রহ্ম রামচন্দ্রঃ ॥ ৫ ॥**

**চিদাত্মকঃ সোঽহমোং তদ্রামভদ্রঃ পরং জ্যোতীরসোঽহমিত্যাত্মানমাদায় মনসা ব্রহ্মণৈকীকুর্য্যাৎ। সদা**

---

ইত্যাশঙ্ক্যোপাধিভেদাদিত্যাহ সোঽয়মিতি। চতুর্থং মন্যন্তে ইত্যন্তো গ্রন্থো মাণ্ডুক্যে নারসিংহে চ ব্যাখ্যাতঃ। স আত্মেত্যাদিঃ স্পষ্টঃ। অহমিত্যোং তৎসদিতি এতচ্ছব্দচতুষ্টয়বাচ্যং যৎ পরং ব্রহ্ম স রামচন্দ্রঃ ॥ ৫ ॥

স কিং ভূতাত্মকঃ? ন ইত্যাহ চিদাত্মক ইতি। জ্ঞানৈকবিগ্রহঃ সোঽহমিতি সঃ প্রসিদ্ধঃ অমুকপুত্রোঽমুকনামা অহমস্তু। স মনুষ্যাদি-

ঘনপ্রজ্ঞ নহেন, ইনি অদৃষ্ট, অব্যবহার্য্য, অগ্রাহ্য, অলক্ষণ, অলিঙ্গ, অচিন্ত্য, অব্যপদেশ্য এই এক আত্মার জ্ঞান হইলে সর্ব্বভূত এবং প্রপঞ্চের উপশম হয়, ইনি সর্ব্বমঙ্গলপ্রদ ও অদ্বিতীয়, ইহাঁকে তুরীয়াবস্থ জানিবে। আর তিনিই আত্মা, তাঁহাকেই জানিতে হইবে, তিনি সর্ব্বদা উজ্জ্বল, তাঁহাতে অবিদ্যা বা অবিদ্যার কার্য্য নাই। সেই আত্মা সর্ব্বপ্রকার বন্ধন হরণ করেন, সর্ব্বদা দ্বৈতরহিত, আনন্দস্বরূপ সর্ব্বভূতের অধিষ্ঠান, সৎস্বরূপ, ইহাঁর অবিদ্যা নিরস্ত হইয়াছে, তাঁহার তমঃ বা মোহ নাই। সেই পরংব্রহ্মই রামচন্দ্র ॥ ৫ ॥

তিনি ভূতাত্মক নহেন, চিদাত্মক, অর্থাৎ জ্ঞানময়বিগ্রহ। তিনি মনুষ্যের ন্যায় অমুক নামক, অমুকের পুত্র এবং অমুকের সম্বন্ধীয় নহেন, অথচ ওঙ্কারস্বরূপ এবং তিনিই রামচন্দ্র, তিনিই জ্যোতির্ম্ময়। আমিই সেই ওঙ্কাররূপী জ্যোতির্ম্ময় রামচন্দ্র, এইরূপে তত্ত্বমসি প্রভৃতি বাক্যের ব্যাখ্যানদ্বারা আত্মাকে গ্রহণ করিয়া যিনি মনে মনে ব্রহ্মের সহিত

রামোঽহমিত্যেতৎ তত্ত্বতঃ প্রবদন্তি যেন তে সংসারিণো নূনং রাম এব ন সংশয়ঃ ইত্যুপনিষৎ য এবং বেদ স মুক্তো ভবতীতি যাজ্ঞবল্ক্যঃ॥ ৬॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ॥ ৩॥

রূপো ন কিন্তু ওঙ্কাররূপঃ তদ্রূপঃ পরং জ্যোতীরূপঃ ইত্যেবমাত্মানং প্রসিদ্ধমাদায় তত্ত্বমস্যাদি ব্যাখ্যানন্যায়েন মনসা করণেন ব্রহ্মণা অবিকৃতেন সহৈকীকুর্য্যাৎ। একীকরণে ফলমাহ সদেতি উপনিষৎ পরমার্থজ্ঞানং যাজ্ঞবল্ক আহ ভরদ্বাজং প্রতীতিশেষঃ॥ ৬॥

ইতি তৃতীয়ঃ খণ্ডঃ॥ ৩॥

আত্মার একীভাব করিতে পারেন, তিনি সর্ব্বদাই এইরূপ বলিয়া থাকেন যে, আমিই যথার্থ শ্রীরাম এবং সেই সংসারীরা নিশ্চয়ই রামস্বরূপ হয়। এইরূপে যাজ্ঞবল্ক্য ভরদ্বাজকে উপদেশ দিয়াছিলেন। যিনি এইরূপ জ্ঞানলাভ করেন, তিনি মুক্ত হইতে পারেন॥ ৬॥

ইতি তৃতীয় খণ্ড॥ ৩॥

## চতুর্থঃ খণ্ডঃ

অথ হৈনমত্রিঃ পপ্রচ্ছ যাজ্ঞবল্ক্য ! য এষোঽনন্তোঽব্যক্ত আত্মা তং কথমহং জানীয়ামিতি। স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ। সোঽবিমুক্ত উপাস্যঃ য এষোঽক্ষরোঽনন্তোঽব্যক্তঃ পরিপূর্ণানন্দৈকরসশ্চিদাত্মা যোঽয়মনন্তোঽব্যক্ত আত্মা সোঽবিমুক্তে প্রতিষ্ঠিত ইতি। সোঽবিমুক্তঃ কস্মিন্ প্রতিষ্ঠিতঃ ? ইতি। বরণায়াং নাশ্যাঞ্চ

---

অবিমুক্তাধিষ্ঠানপুরুষস্বরূপমাহ য এষ ইতি। অব্যক্তঃ ইন্দ্রিয়াগ্রাহ্যঃ অবিমুক্তে কিমিত্যুপাস্যঃ ? ইত্যত উক্তম্ অবিমুক্তে প্রতিষ্ঠিত ইতি। নন্ববিমুক্তো দেশো ন জ্ঞায়তে অতঃ পৃচ্ছতি স ইতি। বরণায়াং বরণনামিকায়াং নদ্যাং নাশ্যাং নাশীনামিকায়াঞ্চ মধ্যে যো দেশঃ ঐতিহ্যপ্রসিদ্ধ তত্র প্রতিষ্ঠিতোঽবিমুক্তঃ। প্রবৃত্তিনিমিত্তং পৃচ্ছতি কা বৈ বরণা

এইক্ষণ অবিমুক্ত স্থানের অধিষ্ঠিত পুরুষের স্বরূপ কথিত হইতেছে।—অত্রি যাজ্ঞবল্ক্যকে জিজ্ঞাসা করিয়াছিলেন,—যাজ্ঞবল্ক্য ! এই যে অনন্ত অব্যক্ত, অর্থাৎ ইন্দ্রিয়ের অগ্রাহ্য আত্মার উল্লেখ করিলে আমি তাঁহাকে কিরূপে জানিতে পারি ? যাজ্ঞবল্ক্য কহিলেন,—যিনি অবিমুক্তস্থানে প্রতিষ্ঠিত, তাঁহাকে উপাসনা করিবে। যে অক্ষর অনন্ত অব্যক্ত পূর্ণানন্দ একরসাত্মক সচ্চিদানন্দ আত্মা, তিনিই অবিমুক্ত স্থানে প্রতিষ্ঠিত আছেন। পুনর্ব্বার অত্রি জিজ্ঞাসা করিলেন,—সেই অবিমুক্ত কোনস্থানে প্রতিষ্ঠিত আছেন ? অত্রির এই প্রশ্ন শ্রবণ করিয়া যাজ্ঞবাল্ক্য কহিলেন,—বরণা ও নাশীনামে দুই নদী আছে, এই নদীদ্বয়ের মধ্যবর্ত্তী স্থানের নাম বারাণসী, এই বারাণসীই অবিমুক্তস্থান। পুনর্ব্বার অত্রি জিজ্ঞাসা করিলেন,—ভগবন্ ! আপনি যে বরণা ও নাশী নামে নদীর উল্লেখ করিলেন, সেই বরণা ও

মধ্যে প্রতিষ্ঠিত ইতি। কা বৈ বরণা ? কা চ নাশী ? ইতি। সর্ব্বানিন্দ্রিয়কৃতান্ দোষান্ বারয়তীতি তেন বারণা। সর্ব্বানিন্দ্রিয়কৃতান্ পাপান্ নাশয়তীতি তেন নাশী ভবতীতি ॥ ১ ॥

কতমশ্চাস্য স্থানং ভবতি ? ভ্রুবোর্ঘ্রাণস্য চ যঃ সন্ধিঃ স এব দ্যৌর্লোকস্য পরস্য চ সন্ধির্ভবতি এতদ্বৈ সন্ধিং

ইতি। উত্তরমাহ সর্ব্বানিতি যত্র স্নাতাঃ পাপদোষরহিতা ভবন্তি। তদুক্তম্—"অসীবরণয়োর্ম্মধ্যে পঞ্চক্রোশং মহত্তরম্। অমরা মরণমিচ্ছন্তি কা কথা ইতরে জনাঃ ॥" ইতি ॥ ১ ॥

স্কান্দে বাহ্যস্য প্রসিদ্ধৈব জ্ঞাতত্বাদান্তরাভিপ্রায়েণ পৃচ্ছন্তি কতমশ্চেতি। অস্য অবিমুক্তস্য ভ্রুবোর্ঘ্রাণস্য চ যঃ সন্ধিঃ কুর্পস্থানমিত্যর্থঃ তত্র ইড়া-পিঙ্গলে সঙ্গতে। সন্ধিশব্দস্য নিমিত্তান্তরমাহ স এষ ইতি দ্যৌরিতি প্রসিদ্ধস্য লোকস্য পরস্য দিবো জ্যোতিষশ্চ এতৎ বস্তুসন্ধিরূপং ব্রহ্মবিদঃ যোগিনঃ সন্ধ্যেত্যুপাসতে সোঽবিমুক্তঃ সন্ধিধিয়া উপাস্য ইত্যর্থঃ। ইতি

---

নাশী কে ? এই প্রশ্নে যাজ্ঞবল্ক্য কহিলেন,—যে নদীতে স্নান করিলে সর্ব্বপ্রকার ইন্দ্রিয়কৃত দোষ বারণ করে, তাহারই নাম বরণা এবং যে নদীতে স্নান করিলে সর্ব্বপ্রকার ইন্দ্রিয়কৃত পাপাদিদোষ নাশ করে, তাহারই নাম নাশী। শাস্ত্রান্তরে উক্ত আছে যে, অসী বরণার মধ্যে যে পঞ্চক্রোশ পরিমিত মহত্তর স্থান আছে, এই স্থানে দেবগণও মরণ ইচ্ছা করেন, মনুষ্যাদিরা যে বারাণসীতে মরণ ইচ্ছা করিবে, তাহাতে কোন সংশয়ই নাই ॥ ১ ॥

বাহ্য অবিমুক্ত স্থান প্রসিদ্ধ আছে ; সুতরাং তাহা সাধারণের জ্ঞাতই আছে, অতএব এইক্ষণ অন্তের অবিমুক্তস্থান কহিতেছেন।—নাসিকা ও ভ্রূ এই উভয়ের যে সন্ধি, তাহাতে ইড়া ও পিঙ্গলানাড়ী সঙ্গত হইয়াছে, আর ঐ স্থান স্বর্গ ও পরমজ্যোতির্ম্ময় লোকেরও সন্ধি, অতএব ব্রহ্মবিদ্

সন্ধ্যা ব্রহ্মবিদ উপাসত ইতি সোঽবিমুক্ত উপাস্য ইতি।
সোঽবিমুক্তং জ্ঞানমাচষ্টে যো বৈ তদেবং বেদেতি॥ ২॥

অথ তং প্রত্যুবাচ স্বয়মেব যাজ্ঞবল্ক্যঃ।
শ্রীরামস্য মনুং কাশ্যাং জজাপ বৃষভধ্বজঃ।
মন্বন্তরসহস্রৈস্তু জপহোমার্চ্চনাদিভিঃ॥ ৩॥
ততঃ প্রসন্নো ভগবান্ শ্রীরামঃ প্রাহ শঙ্করম্।
বৃণীষ্ব যদভীষ্টং তদ্দাস্যামি পরমেশ্বরঃ ইতি॥ ৪॥

---

শব্দো বাক্যসমাপ্তৌ। স রামঃ পরমাত্মা অবিমুক্তক্ষেত্রে উপাস্য ইতি বিধিফলমাহ স ইতি। অবিমুক্তং জ্ঞানম্ অবিমুক্তপ্রদেশে ধ্যানবলেন যৎ প্রাপ্তম্। যদ্বা অবিমুক্তম্ অত্যক্তং নিত্যং জ্ঞানং ব্রহ্মাখ্যং যৎ তৎ আচষ্টে কথয়তি যঃ পুমান্ বৈ নিশ্চিতং তৎ অবিমুক্তং স্থানম্ উক্তপ্রকারং বেদ জানাতি॥ ২॥

অথেতি তম্ অত্রিং প্রতি যাজ্ঞবল্ক্যঃ কথান্তরমুবাচ শ্রীরামস্যেতি। বৃষভধ্বজঃ কাশ্যাং শ্রীরামস্য মনুং মন্ত্রং জজাপ। ততঃ শ্রীরামঃ প্রাহ অহং পরমেশ্বরঃ যদভীষ্টং তৎ দাস্যামি ইতি বাক্যসমাপ্তৌ॥ ৩-৪॥

যোগিগণ সন্ধিজ্ঞানে ঐ স্থানের উপাসনা করেন; সুতরাং উহা সন্ধি বুদ্ধিতে সাধারণের উপাস্য। আর সেই রামই পরমাত্মা, অতএব অবিমুক্ত ক্ষেত্রে তাঁহার উপাসনা কর্ত্তব্য। অবিমুক্ত প্রদেশে যাহাকে ধ্যান করিলে জ্ঞানলাভ করায় তাঁহাকেই অবিমুক্ত জ্ঞান করিয়া থাকে, অথবা ব্রহ্ম-বিজ্ঞানই অবিমুক্ত। মনুষ্যগণ এই প্রকারে অবিমুক্ত স্থান জানিবে॥২॥

অনন্তর যাজ্ঞবল্ক্য স্বয়ং অত্রিকে কহিতেছেন,—মহাদেব কাশীতে শ্রীরামের মন্ত্র জপ করিয়াছিলেন, জপ, হোম ও অর্চ্চনাদিদ্বারা সহস্র মন্বন্তর পর্য্যন্ত শ্রীরামের আরাধনা করিলে ভগবান্ শ্রীরাম প্রসন্ন হইয়া মহেশ্বরকে বলিয়াছিলেন,—আমি তোমার প্রতি সন্তুষ্ট হইয়াছি, তুমি আপন অভীষ্ট বরগ্রহণ কর। আমিই পরমেশ্বর, তুমি যে বর প্রার্থনা করিবে, আমি তাহাই তোমাকে প্রদান করিব॥ ৩-৪॥

অতঃ সত্যানন্দচিদাত্মা শ্রীরামমীশ্বরঃ পপ্রচ্ছ।
মণিকর্ণ্যাং বা মৎক্ষেত্রে গঙ্গায়াং বা তটে পুনঃ।
ম্রিয়তে দেহি তজ্জন্তোর্মুক্তিং নাতো বরান্তরম্ ॥ ৫ ॥

অথ স হোবাচ শ্রীরামঃ।

ক্ষেত্রেঽত্র তব দেবেশ! যত্র কুত্রাপি বা মৃতাঃ।
ক্রিমিকীটাদয়োঽপ্যাশু মুক্তাঃ সন্তু ন চান্যথা ॥ ৬ ॥
অবিমুক্তে তব ক্ষেত্রে সর্ব্বেষাং মুক্তিসিদ্ধয়ে।
অহং সন্নিহিতস্তত্র পাষাণপ্রতিমাদিষু ॥ ৭ ॥

অতঃপরং শ্রীরামমীশ্বরঃ পপ্রচ্ছঃ যযাচে ইতি। সত্যানন্দচিদাত্মেতি দ্বিতীয়ার্থে প্রথমা সত্যানন্দচিদাত্মানং শ্রীরামম্ ঈশ্বরং পপ্রচ্ছ ইতি। অস্য স্থানে সহোবাচেতি ক্বচিৎ পাঠঃ। মণিকর্ণ্যাং মণিকর্ণিকায়াং মৎক্ষেত্রে কাশ্যাং যো ম্রিয়তে তজ্জন্তোর্মুক্তিং দেহি অতঃপরং বরান্তরং ন প্রার্থনীয়ম্ ॥ ৫ ॥

তব ক্ষেত্রে ইতি ক্ষেত্রমপি তুভ্যং ময়া দত্তমিতি ভাবঃ। ক্রমেৰিচ্ছোপধায়া ইতীত্বম্ ইন্। ক্রিমিঃ ক্রমচারী পিপীলিকাদিঃ কীট বদ্ধ-

---

অনন্তর মহাদেব সচ্চিদানন্দরূপী সনাতন শ্রীরামের নিকট প্রার্থনা করিয়া বলিলেন যে, যে জন্তু মণিকর্ণিকা গঙ্গাতে অথবা কাশীতে প্রাণত্যাগ করে, তুমি তাহাকে মুক্তিপ্রদান করিবে, ইহাই আমার প্রার্থনা, এতদ্ভিন্ন আমার অন্য প্রার্থনীয় নাই ॥ ৫ ॥

অনন্তর শ্রীরাম কহিলেন,—দেবেশ্বর! আমিই তোমাকে এই ক্ষেত্র প্রদান করিয়াছি, আর এইক্ষণ বলিতেছি,—তোমার এই ক্ষেত্রের যে কোন স্থানে ক্রিমিকীটাদি জন্তু প্রাণত্যাগ করে, তাহারাই তৎক্ষণাৎ মুক্তিলাভ করিবে, ইহার অন্যথা হইবে না ॥ ৬ ॥

মহেশ্বর! আমি তোমার এই অবিমুক্তক্ষেত্রে সকলের মুক্তিসিদ্ধির নিমিত্ত পাষাণ প্রতিমাদিতে সংস্থিত থাকিব, অর্থাৎ যে যখন এই স্থানে প্রাণত্যাগ করিবে, আমি তৎক্ষণাৎ তাহাকে মুক্ত করিব ॥ ৭ ॥

ক্ষেত্রেঽস্মিন্ যোঽর্চ্চয়েদ্ভক্ত্যা মন্ত্রেণানেন মাং শিব।
ব্রহ্মহত্যাদিপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ ॥ ৮ ॥
ত্বত্তো বা ব্রহ্মণো বাপি যে লভন্তে ষড়ক্ষরম্।
জীবন্তো মন্ত্রসিদ্ধাঃ স্যুর্মুক্তা মাং প্রাপ্নুবন্তি তে ॥ ৯ ॥
মুমূর্ষোর্দ্দক্ষিণে কর্ণে যস্য কস্যাপি বা স্বয়ম্।
উপদেক্ষ্যসি মন্মন্ত্রং স মুক্তো ভবিতা শিব ॥ ১০ ॥
শ্রীরামচন্দ্রেণোক্তং যোঽবিমুক্তং পশ্যতি।
স জন্মান্তরিতান্ দোষান্ নাশয়তীতি ॥ ১১ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

বর্ণয়োঃ কীটতি বধ্নাতীতি। কীটঃ লূতাদিঃ ন চান্যথা ইতি মদ্বাক্যশেষঃ অনেন ষড়ক্ষরেণ মা শুচঃ প্রাণিদুঃখেন শোকং মা কৃথাঃ। মুক্তাঃ ত্যক্তদেহাঃ যস্য কস্যাপি পশুপক্ষিমৃগাদেরপি। জন্মান্তরিতানিতি অন্য-

হে শিব! যে ব্যক্তি তোমার এই কাশীক্ষেত্রে ভক্তিপূর্ব্বক পূর্ব্বোক্ত ষড়্ক্ষর মন্ত্রে আমার অর্চ্চনা করিবে, আমি তৎক্ষণাৎ তাহাকে ব্রহ্ম-হত্যাদি পাপ হইতেও মোচন করিব। তুমি ইহার নিমিত্ত মনে কিঞ্চি-ন্মাত্র শোক করিও না ॥ ৮ ॥

বৃষধ্বজ! যে ব্যক্তি তোমার নিকটে, কি ব্রহ্মার নিকটে উক্ত ষড়ক্ষর মন্ত্র গ্রহণ করিতে পারে, সেই ব্যক্তি জীবদবস্থাতেই মন্ত্রসিদ্ধ হইয়া দেহ-পরিত্যাগপূর্ব্বক আমাকে পাইয়া থাকে ॥ ৯ ॥

হে শিব! যে কোন মুমূর্ষু জন্তুর দক্ষিণকর্ণে আমি স্বয়ং ষড়ক্ষর তারকব্রহ্ম মন্ত্র উপদেশ করিব, সেই জন্তু নিঃসংশয় মুক্তিলাভ করিবে। এমন কি পশুপক্ষী মৃগাদি জন্তুও যদি কাশীতে মরে, তাহাহইলে আমি তাহাদিগকে মুক্তিপদ প্রদান করিয়া থাকি ॥ ১০ ॥

এইরূপে শ্রীরামচন্দ্র যে অবিমুক্তস্থান কহিলেন,—সেই অবিমুক্তস্থান

## পঞ্চমঃ খণ্ডঃ।

অথ হৈনং ভরদ্বাজো যাজ্ঞবল্ক্যমুবাচ। অথ কমন্ত্রস্তুতঃ শ্রীরামঃ প্রীতো ভবতি স্বাত্মানং দর্শয়তি তন্মো ব্রূহি ভগবন্নিতি। স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ শ্রীরামেণৈবং শিক্ষিতো ব্রহ্মা পুনরেতয়া গদয়া নমস্করোতি ॥ ১ ॥

---

জন্মার্জ্জিতানপি দোষান্ নাশয়তি ছিনত্তি। তেন বরেণেতি ক্বচিৎ পাঠঃ শ্রীরামদত্তেন বরেণ। ইতি শব্দঃ স্বখণ্ডসমাপ্তৌ ইদং বারাণশী শব্দস্য ব্যুৎপত্ত্যন্তরম্ বরেণ নাশয়তি দোষান্ বারাণশীতি ॥ ৬-১১ ॥

ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

শ্রীরামেণেতি যদ্যপি শঙ্করঃ প্রকৃতস্তথাপি সময়ান্তরে ব্রহ্মাপি এবং বারাণশীবৃত্তান্তং রামেণ শিক্ষিতঃ সন্নিত্যর্থঃ। গদয়া গদ্যেন গাথয়া ব্যক্তবাচা গদ্ ব্যক্তয়াং বাচি ॥ ১ ॥

কাশীক্ষেত্র যে দর্শন করে, সে পূর্ব্বজন্মকৃত পাপাদি দোষসকল বিনাশ করিতে পারে ॥ ১১ ॥

ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

অনন্তর ভরদ্বাজ যাজ্ঞবল্ক্যকে কহিয়াছিলেন,—ভগবন্! কোন মন্ত্রে শ্রীরামচন্দ্রকে স্তব করিলে তিনি প্রসন্ন হইয়া স্বীয়রূপ প্রদর্শন করেন?

বিশ্বাধারং মহাবিষ্ণুং নারায়ণমনাময়ম্।
পূর্ণানন্দৈকবিজ্ঞানং পরং জ্যোতিঃস্বরূপিণম্।
মনসা সংস্মরন্ ব্রহ্মা তুষ্টাব পরমেশ্বরম্॥ ২॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবানদ্বৈতপরমানন্দাত্মা যঃ পরং ব্রহ্ম ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৩॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চাখণ্ডৈকরসাত্মা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪॥

যঃ প্রসিদ্ধঃ বৈ নিশ্চিতং শ্রিয়া জুষ্টো রামচন্দ্রঃ স ভগবান্ ষড়্‌বিধৈশ্বর্য্যসম্পন্নঃ অদ্বৈতপরমানন্দাত্মা অদ্বৈতো যঃ পরমানন্দঃ তদাত্মা যঃ পরম্ উৎকৃষ্টং ব্রহ্মাপি সন্ ভূর্ভুবঃ স্বঃ লোকত্রয়রূপঃ মূলস্থূলবৃাহরূপঃ তস্মৈ এবং রূপায় বৈ নিশ্চিতং নমো নমঃ॥ ২-৩॥

তাহা আমার নিকট বল। যাজ্ঞবল্ক্য ভরদ্বাজের কথা শ্রবণ করিয়া কহিলেন,—ব্রহ্মা শ্রীরামের নিকট এইরূপে বারাণসীবৃত্তান্ত শ্রবণে শিক্ষিত হইয়া ব্যক্তবাক্যে তাঁহাকে নমস্কার করিয়াছিলেন॥ ১॥

ব্রহ্মা জগতের আধারভূত মহাবিষ্ণু নারায়ণরূপী সনাতন পূর্ণানন্দময় অদ্বিতীয় বিজ্ঞানাত্মা জ্যোতিঃস্বরূপ পরংব্রহ্ম শ্রীরামচন্দ্রকে মনে মনে স্মরণকরতঃ স্তব করিয়াছিলেন॥ ২॥

যিনি শ্রীরাম, অর্থাৎ শ্রীকর্ত্তৃক পরিষেবিত ষড়্‌বিধ ঐশ্বর্য্যসম্পন্ন অদ্বিতীয় পরমানন্দস্বরূপ, ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী পরংব্রহ্ম, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৩॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, যিনি পূর্ণানন্দরসস্বরূপ এবং ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী পরংব্রহ্ম, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ ব্রহ্মানন্দামৃতং ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৫ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ তারকং ব্রহ্ম ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৬ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ ব্রহ্মা বিষ্ণুরীশ্বরো যঃ সর্ব্ববেদাত্মা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৭ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চ সর্ব্বে বেদাঃ সাঙ্গাঃ সশাখাঃ সপুরাণা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৮ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যো জীবাত্মা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৯ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, যিনি ব্রহ্মানন্দ ও অমৃতস্বরূপ এবং ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী পরংব্রহ্ম, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৫ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, যিনি তারকব্রহ্ম এবং ভূঃ ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ৬ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, যিনি ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর-স্বরূপ, যিনি সর্ব্বদেবময় এবং ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৭ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, যিনি সর্ব্ববেদময়, ষড়ঙ্গস্বরূপ, সর্ব্বশাখাত্মক, সর্ব্বপুরাণরূপী এবং ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৮ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, যিনি জীবাত্মাস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৯ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ সর্ব্বভূতান্তরাত্মা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে দেবাসুরমনুষ্যাদি-ভাবা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১১ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ মৎস্যকূর্ম্মাদ্যব-তারঃ ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১২ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ প্রাণো ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৩ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চান্তঃকরণচতুষ্টয়াত্মা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৪ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ যমো ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৫ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সর্ব্বভূতের অন্তরাত্মা, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ১০ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, দেব, অসুর ও মনুষ্যাদিময়, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ১১ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, মৎস্যকূর্ম্মাদি-অবতারস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥১২॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সর্ব্বপ্রাণিস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ১৩ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, মনঃ, বুদ্ধি, অহঙ্কার ও চিত্ত এই অন্তঃকরণচতুষ্টয়াত্মক, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ১৪ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সর্ব্বসংহারকারী যমস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥১৫॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চান্তকো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৬ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ মৃত্যুর্ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৭ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চামৃতং ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৮ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যানি চ পঞ্চমহাভূতানি ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১৯ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যঃ স্থাবরজঙ্গমাত্মকো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২০ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চ পঞ্চাগ্নয়ো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২১ ॥

---

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সকলের অন্তকারী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ১৬ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, মৃত্যুস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ১৭ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, অমৃতস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ১৮ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ক্ষিত্যাদি পঞ্চভূতস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥১৯॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, স্থাবরজঙ্গমাত্মক জগৎস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২০ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, পঞ্চাগ্নিস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২১ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ সপ্ত ব্যাহৃতয়ো ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২২ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যা বিদ্যা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২৩ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যা চ সরস্বতী ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২৪ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যা চ লক্ষ্মীর্ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২৫ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যা চ গৌরী ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২৬ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যা চ জানকী ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ২৭ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ভূরাদি সপ্তব্যাহৃতিস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥২২॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সর্ব্ববিদ্যাস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২৩ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সরস্বতীস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২৪ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, লক্ষ্মীস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২৫ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, গৌরীস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২৬ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, জানকীস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ২৭ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ ত্রৈলোক্যং ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ২৮॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ সূর্য্যো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ২৯॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ সোমো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৩০॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যানি চ নক্ষত্রাণি ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৩১॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চ নবগ্রহা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৩২॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চাষ্টৌ বসবো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৩৩॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ত্রৈলোক্যময়, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ২৮॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সূর্য্যরূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী. তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ২৯॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, চন্দ্রস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী পরংব্রহ্ম, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৩০॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, সর্ব্বনক্ষত্রময়, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৩১॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, নবগ্রহাত্মক, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৩২॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ধ্রুবাদি অষ্টবসুস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৩৩॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চাষ্টৌ লোকপালা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৩৪ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চৈকাদশ রুদ্রা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৩৫ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যে চ দ্বাদশাদিত্যা ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৩৬ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ ভূতং ভব্যং ভবিষ্যৎ ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৩৭ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ ব্রহ্মাণ্ডস্যান্তর্ব্বহির্ব্ব্যাপ্নোতি বিরাট্ ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৩৮ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ হিরণ্যগর্ভো ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৩৯ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ইন্দ্রাদি অষ্টলোকপালরূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥৩৪॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, একাদশরুদ্রস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৩৫ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, দ্বাদশ আদিত্যরূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৩৬ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ভূত ভবিষ্যৎ ও বর্ত্তমানরূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৩৭ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, বিরাটপুরুষরূপে ব্রহ্মাণ্ডের অন্তরে ও বাহে ব্যাপ্ত আছেন, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৩৮ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, হিরণ্যগর্ভরূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৩৯ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যা চ প্রকৃতির্ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪০ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চোঙ্কারো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪১ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ চতস্রোঽর্দ্ধমাত্রা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪২ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ পরমপুরুষো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪৩ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ মহেশ্বরো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪৪ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ মহাদেবো ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ॥ ৪৫ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, প্রকৃতিস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪০ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, ওঙ্কাররূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪১ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী ও চারি অর্দ্ধমাত্রাত্মক, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪২ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, পরমপুরুষস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪৩ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, মহেশ্বররূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪৪ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী ও মহাদেব স্বরূপ যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি॥ ৪৫ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চোঁ নমো ভগবতে বাসুদেবায় মহাবিষ্ণুর্ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৪৬ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ পরমাত্মা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৪৭ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ জ্ঞানাত্মা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৪৮ ॥

ওঁ যো বৈ শ্রীরামঃ স ভগবান্ যশ্চ সচ্চিদানন্দাদ্বৈতৈকরসাত্মা ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৪৯ ॥

এতান্ ব্রহ্মবিৎ সপ্তচত্বারিংশন্মন্ত্রৈর্নিত্যং দেবং স্তুবন্ ততো দেবঃ প্রীতো ভবতি তস্মাদ্ য এতৈর্মন্ত্রৈর্নিত্যং

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, "ওঁ নমো ভগবতে বসুদেবায়" এই মন্ত্রাত্মক মহাবিষ্ণুরূপী, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৪৬ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী, স্বয়ং পরমাত্মা, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার কবি। ৪৭ ॥

যিনি শ্রীরাম. তিনি ষড়ৈশ্বর্য্যশালী. জ্ঞানাত্মস্বরূপ, যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥ ৪৮ ॥

যিনি শ্রীরাম, তিনি ষড়ৈশ্বর্য্যশালী. সচ্চিদানন্দময় একরসাত্মক. যিনি ভূঃ, ভুবঃ ও স্বঃ এই লোকত্রয়রূপী, তাঁহাকে ভূয়োভূয়ঃ নমস্কার করি ॥৪৯॥

এইরূপে পূর্ব্বোক্ত মালামন্ত্রের অক্ষর সংখ্যায় এবং নারসিংহ মন্ত্রের অনুষ্টুভাক্ষর সংখ্যায় সপ্তচত্বারিংশৎ পর্য্যায় উক্ত হইল। অতএব প্রতি পর্য্যয়ের পূর্ব্বে ক্রমতঃ পূর্ব্বোক্ত মালামন্ত্রের এক এক অক্ষর আদিতে উচ্চারণ করিবে। শ্রীরামের শরীরকল্পনা করিয়াই তাহার সপ্তচত্বারিংশৎ-ব্যূহ ও সেনাদিকল্পনা হইয়াছে। যিনি পূর্ব্বোক্ত অদ্বৈত পরমানন্দাদিকে ব্রহ্মরূপে জানিয়া উক্ত সপ্তচত্বারিংশন্মন্ত্রে প্রতিদিন রামদেবকে

দেবং স্তৌতি স দেবং পশ্যতি সোঽমৃতত্বঞ্চ গচ্ছতি সোঽমৃতত্বঞ্চ গচ্ছতীতি ॥ ৫০ ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

এবং সপ্তচত্বারিংশৎ পর্য্যায়াঃ পূর্ব্বোদ্ধৃতমালামন্ত্রাক্ষরসঙ্খ্যকা নারসিংহস্যৈবানুষ্টুভাক্ষরসঙ্খ্যকা দ্রষ্টব্যাঃ অতঃ প্রতিপর্য্যায়ং ক্রমেণ মালামন্ত্রাক্ষরাণ্যেকৈকশ আদাবুচ্চার্য্যাণি। অয়ং ষড়ক্ষরবাচ্যরামমূলব্যূহস্য মালামন্ত্রবাচ্যঃ সপ্তচত্বারিংশদ্ব্যূহঃ। তদুক্তম্—"কল্পিতস্য শরীরস্য তস্য সেনাদিকল্পনা।" ইতি শরীরস্য মূলব্যূহস্য সেনাদিকল্পনা সপ্তচত্বারিংশদ্ব্যূহস্য কল্পনা ইত্যর্থঃ ইতি শব্দঃ স্তুতিসমাপ্তৌ। এতান্ পূর্ব্বোক্তান্ অদ্বৈতপরমানন্দাত্মাদীন্ ব্রহ্মত্বেন বিৎ বেত্তা এতৈর্ম্মন্ত্রৈঃ নিত্যং প্রত্যহং দেবং রামং স্তুবন্ ভবেৎ। ততঃ স্তবনাৎ দেবঃ প্রীতঃ অনুকূলো ভবতি। তস্মাৎ যতঃ অয়ং স্তবঃ প্রীতিকৃৎ তস্মাৎ যঃ পুমান্ এতৈর্ম্মন্ত্রৈঃ নিত্যং ত্রিসন্ধ্যং দেবং স্তৌতি সঃ স্তোতা দেবং বিষ্ণুং পশ্যতি সাক্ষাৎ করোতি অমৃতত্বঞ্চ গচ্ছতি দ্বিরুক্তিঃ সমাপ্ত্যর্থা। উক্তমেব পুনরুচ্যতে উত্তরগ্রন্থাভাবাদিতি হি দ্বিরুক্ত্যা সূচ্যতে ॥ ১-৫০ ॥

নারায়ণেন রচিতা শ্রুতিমাত্রোপজীবিনা।
অস্পষ্টপদবাক্যানাং রামোত্তরপ্রদীপিকা ॥

ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

ইতি রামোত্তরতাপনীয়োপনিষদো দীপিকা সম্পূর্ণা ॥

স্তব করেন, তাহার প্রতি শ্রীরামচন্দ্র প্রসন্ন হয়েন, যেহেতু এই স্তব রামচন্দ্রের প্রসন্নতা সাধক, অতএব নিয়তরূপে যিনি উক্ত সপ্তচত্বারিংশন্মন্ত্র পাঠ করিয়া স্তব করেন, তিনি আদিদেব বিষ্ণুর সাক্ষাৎকার লাভ করিতে পারেন এবং অমৃতত্ব, অর্থাৎ মোক্ষপদ পাইয়া থাকেন। অধ্যায় সমাপ্তি-

## ষষ্ঠঃ খণ্ডঃ ।

অথৈনং ভরদ্বাজো যাজ্ঞবল্ক্যমুপসমেত্যোবাচ ।
শ্রীরামচন্দ্রস্য মহাত্মনো ব্রূহি ভগবন্ ! ইতি ॥ ১ ॥

স হোবাচ যাজ্ঞবল্ক্যঃ ।

স্বপ্রকাশঃ স্বয়ং জ্যোতিঃ স্বয়ম্ভূরেকচিন্ময়ঃ ।
তদেব রামচন্দ্রস্য মনুরধ্যক্ষরঃ স্মৃতঃ ॥ ২ ॥
অথৈণ্ডেক-রসানন্দ-তারকব্রহ্মবাচকঃ ।
রামায়েতি সুবিজ্ঞেয়ঃ সদানন্দচিদাত্মকঃ ॥ ৩ ॥
নমঃ পদং সুবিজ্ঞেয়ং পূর্ণানন্দৈকবিগ্রহম্ ।
সদা রমন্তি হৃদয়ে সর্ব্বে দেবা মুমুক্ষবঃ ইতি ॥ ৪ ॥

---

কালে শেষ বাক্য দুইবার পাঠ করিতে হয়, অতএব "অমৃতত্বঞ্চ গচ্ছতি" এই শেষ বাক্য দুইবার উল্লিখিত হইয়াছে ॥ ৫০ ॥

ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

---

পুনর্ব্বার ভরদ্বাজ যাজ্ঞবল্ক্যের নিকট উপস্থিত হইয়া জিজ্ঞাসা করিয়াছিলেন, ভগবন্ ! আমাকে মহাত্মা শ্রীরামচন্দ্রের মন্ত্র উপদেশ করুন ॥ ১ ॥

যাজ্ঞবল্ক্য ভরদ্বাজের প্রশ্ন শ্রবণ করিয়া কহিলেন, শ্রীরামচন্দ্র স্বপ্রকাশমান, স্বয়ং জ্যোতিঃস্বরূপ, তিনি স্বয়ম্ভু এবং চিন্ময়। "রাং" এই অক্ষরই রামচন্দ্রের মন্ত্র ॥ ২ ॥

উক্ত মন্ত্রই অখণ্ড একরসাত্মক আনন্দময়। এই মন্ত্রই তারকব্রহ্মের বাচক। ইহার সহিত নাম ও নমঃ শব্দ যোগ করিলে রাং রামায় নমঃ এই মন্ত্র হয়। এই ষড়ক্ষরমন্ত্রকেও সচ্চিদানন্দস্বরূপ ও পূর্ণানন্দবিগ্রহ বলিয়া জানিবে। ইনি সর্ব্বদা মুমুক্ষুদিগের হৃদয়ে রমণ করেন ॥ ৩-৪ ॥

য এতং মন্ত্ররাজং রামচন্দ্রস্য ষড়ক্ষরং নিত্যমধীতে সোঽগ্নিপূতো ভবতি স সোমপূতো ভবতি স ব্রহ্মণা পূতো ভবতি স বিষ্ণুনা পূতো ভবতি স রুদ্রেণ পূতো ভবতি স সর্ব্বেণ পূতো ভবতি স সর্ব্বযজ্ঞক্রতুভিরিষ্টবান্ ভবতি স সর্ব্বৈর্দ্দেবৈর্জ্ঞাতো ভবতি ইতিহাসপুরাণানাং রুদ্রাণাং শতসহস্রাণি জপ্তানি ভবন্তি গায়ত্র্যাঃ ষষ্টিশতসহস্রাণি জপ্তানি ভবন্তি প্রণবানামযুতানি জপ্তানি ভবন্তি। দশ পূর্ব্বান্ দশোত্তরান্ পুনাতি স পঙ্ক্তিপাবনো ভবতি স মহান্ ভবতি সোঽমৃতত্বঞ্চ গচ্ছতি ॥ ৫ ॥

ইতি ষষ্ঠঃ খণ্ডঃ ॥ ৬ ॥

যিনি রামচন্দ্রের ষড়ক্ষরমন্ত্র নিয়ত ধ্যান করেন, তিনি অগ্নিপূত হইতে পারেন, সোমপূত হইতে পারেন এবং ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্র ইহারা তাঁহাকে পবিত্র করেন। সর্ব্ববিধযজ্ঞ করিলে যেরূপ পুণ্যসঞ্চয় হয়, রামমন্ত্র জপেও সেইরূপ পুণ্য হইয়া থাকে। রামমন্ত্রজাপী-সাধক দেবজ্ঞাত হয়েন। ইতিহাস, পুরাণ ও রুদ্রমন্ত্র শতসহস্রবার জপ করিলে যেরূপ ফল হয়, রামমন্ত্র জপে সেইরূপ ফল হইয়া থাকে। ষষ্টিশত গায়ত্রী জপ করিলে যেরূপ সুকৃতি জন্মে, কেবল রামমন্ত্র জপে সেইরূপ সুকৃতি হইয়া থাকে। প্রণবমন্ত্র দশসহস্রবার জপ করিলে যেরূপ পুণ্য হইয়া থাকে, রামমন্ত্র জপে সেইরূপ পুণ্য হয়। যিনি রামমন্ত্র জপ করেন, তিনি পূর্ব্ব দশপুরুষ এবং পর দশপুরুষকে পবিত্র করিতে পারেন, তাহার সমস্ত বংশ পবিত্র হইয়া থাকে, তিনি মহাত্মা হইয়া থাকেন এবং মোক্ষপদ প্রাপ্ত হয়েন ॥ ৫ ॥

ইতি ষষ্ঠ খণ্ড ॥ ৬ ॥

# সপ্তমঃ খণ্ডঃ।

অথ পুরাণেষু উদাহরন্তি।

গাণপত্যেষু শৈবেষু শাক্তসৌর্য্যমন্ত্রেষ্বথ।
বৈষ্ণবেষ্বপি সর্ব্বেষু রামমন্ত্রঃ ফলাধিকঃ॥ ১॥
গাণপত্যাদিমন্ত্রেষু জপঃ কোটিগুণাধিকঃ।
মন্ত্ররাজস্ত্বনায়াসফলদোঽয়ং ষড়ক্ষরঃ॥ ২॥
ষড়ক্ষরোঽয়ং মন্ত্রস্তু সর্ব্বাঘৌঘবিনাশনঃ।
মন্ত্ররাজ ইতি প্রোক্তঃ সর্ব্বেষামুত্তমোত্তমঃ॥ ৩॥
কৃতং দৈন্যেন দুরিতং পক্ষমাসর্ত্তুবর্ষজম্।
স হরেত নিঃশেষন্তু চলাচলমিবাচলঃ॥ ৪॥

রামের মাহাত্ম্য পুরাণেও উদাহৃত আছে। গণপতিমন্ত্র, শিবমন্ত্র, শক্তিমন্ত্র, সূর্য্যমন্ত্র, বিষ্ণুমন্ত্র এবং অন্যান্য যে সকল মন্ত্র প্রসিদ্ধ আছে, তাহাতে যেরূপ ফল হইয়া থাকে, কেবল রামমন্ত্রে তাহাহইতেও অধিক ফল প্রদর্শন করে॥ ১॥

রামমন্ত্র গণপতি প্রভৃতির মন্ত্র হইতে কোটিগুণ পুণ্যপ্রদান করে। এই ষড়ক্ষর মন্ত্ররাজ অনায়াসে ফলপ্রদান করিয়া থাকে। এই মন্ত্রের আরাধনাতে অতি সহজে ফললাভ হয়॥ ২॥

এই ষড়ক্ষর মন্ত্র সর্ব্বপ্রকার পাপ বিনাশ করে, অতএব ইহা মন্ত্ররাজ বলিয়া কথিত আছে, এই মন্ত্র সর্ব্ব মন্ত্রের শ্রেষ্ঠ॥ ৩॥

পক্ষ, মাস, ঋতু, অয়ন ও বৎসরে যত দুষ্কৃত হইয়া থাকে, তৎসমুদায়ই রাম নিঃশেষরূপে সংহার করেন। ব্রহ্ম সাক্ষাৎকার হইলে যেমন পার্থক্য জ্ঞান বিনাশ হয়, সেইরূপ রামমন্ত্র জপে সকল পাপ বিনাশ পাইয়া থাকে॥ ৪॥

ব্রহ্মহত্যা-সহস্রাণি জ্ঞানাজ্ঞান-কৃতানি চ।
স্বর্ণস্তেয়-সুরাপাণ-গুরুতল্পায়ুতানি চ ॥ ৫ ॥
কোটিকোটি-সহস্রাণি উপপাতকজান্যপি।
সর্ব্বাণ্যপি প্রণশ্যন্তি রাম-মন্ত্রানুকীর্ত্তনাৎ ॥ ৬ ॥
ভূত-প্রেতপিশাচাদ্যাঃ কুষ্মাণ্ড-গ্রহ-রাক্ষসাঃ।
দূরাদেব প্রধাবন্তি রামমন্ত্র-প্রভাবতঃ ॥ ৭ ॥
গ্রাম্যা'রণ্য-পশুঘ্নত্বে সঞ্চিতং দুরিতঞ্চ তৎ।
মদ্যপানেন যৎ পাপং তদপ্যাশু বিনাশয়েৎ ॥ ৮ ॥
অভক্ষ্য-ভক্ষণোৎপন্নং মিথ্যাজ্ঞান-সমুদ্ভবম্।
সর্ব্বং বিলীয়েত পাপং রামমন্ত্রানুকীর্ত্তনাৎ ॥ ৯ ॥
শ্রোত্রিয়স্বর্ণহরণাৎ যচ্চ পাপমুপস্থিতং।
রত্নাদের্ব্বাথ হরণাজ্জপেন তদ্বিনাশয়েৎ ॥ ১০ ॥
গত্বাপি মাতরং মোহাদগম্যাশ্চৈব যোষিতম্।

---

একবার রামমন্ত্র কীর্ত্তন করিলে সহস্র ব্রহ্মহত্যা, জ্ঞান ও অজ্ঞানকৃত পাপ, স্বর্ণস্তেয়, সুরাপান ও গুরুপত্নী হরণজন্য অনন্ত মহাপাপ, সহস্র উপপাতক এবং অন্যান্য সর্ব্বপ্রকার পাপ বিনাশ হয়। ৫-৬ ॥

রামমন্ত্র স্মরণ করিলে ভূত, প্রেত, পিশাচ, কুশাণ্ড, গ্রহ, রাক্ষস, দূরে পলায়ন করে, রামজাপীদিগকে ভূতাদিরাও কোন ক্লেশ দিতে পারে না ॥৭॥

গ্রাম্য, কিম্বা আরণ্য পশু হিংসা করিলে ও মদ্য পান করিলে যে পাপ জন্মে রামমন্ত্র জপে সেই পাপ বিনাশ পাইয়া থাকে। ৮ ॥

অভক্ষ্য ভক্ষণ করিলে যে পাপ জন্মে, মিথ্যা আচরণে যে পাপ জন্মে, রামমন্ত্র কীর্ত্তন করিলে সেই সমুদায় পাপ বিলীন হয় ॥ ৯ ॥

ব্রাহ্মণের সুবর্ণ হরণ করিলে অথবা রত্নাদি হরণ করিলে যত পাপ উৎপন্ন হয়, রামমন্ত্র জপ করিলে সমুদায় পাপ বিনাশ পায় ॥ ১০ ॥

মোহেঅভিভূত হইয়া যদি মাতৃগমন, কিম্বা অন্য কোন অগম্যা নারী

উপাসিতেন মন্ত্রেণ রামস্তদপি নাশয়েৎ ॥ ১১ ॥
মহাপাতকয়া বধ্বা সঙ্গত্য সঞ্চিতঞ্চ যৎ।
বুদ্ধিপূর্ব্বমঘং কৃত্বা তদপ্যাশু বিনাশয়েৎ ॥ ১২ ॥
কৃচ্ছ্রৈঃ সপ্ত পরাকাদ্যৈর্নানাচান্দ্রায়ণৈরপি।
পাপং দুরপনোদ্যং যৎ তদপ্যাশু বিনাশয়েৎ ॥ ১৩ ॥
আত্মতুল্য-সুবর্ণাদ্যৈর্দানৈর্ব্বহুবিধৈরপি।
এতদপ্যপরিক্ষীণং তদপ্যাশু বিনাশয়েৎ ॥ ১৪ ॥
অবস্থাস্তু ত্রয়শ্চৈব মূলবন্ধমধঞ্চ যৎ।
তন্মন্ত্র-স্মরণাদেব ন শেষং তৎ প্রণশ্যতি ॥ ১৫ ॥
তত্তদ্‌গুরূপদিষ্টেন বত্মনানুষ্ঠিতঞ্চ যৎ।
রামাত্মা মনুরেবায়ং পাপরাশি-বিনাশকৃৎ ॥ ১৬ ॥

গমন করে, তাহাহইলে যে পাপ জন্মে, রামমন্ত্র জপ করিয়া শ্রীরামের উপাসনা করিলে রাম সেই সকল পাপ বিনাশ করিয়া থাকেন ॥ ১১ ॥

জ্ঞানত অকর্ত্তব্য কার্য্য করিলে যে পাপ জন্মে, রামের উপাসনা করিলে শ্রীরাম সেই পাপ বিনাশ করিয়া থাকেন ॥ ১২ ॥

সপ্তকৃচ্ছ্রব্রত ও পরাক-ব্রতাদি এবং অনন্ত-চান্দ্রায়ণ-ব্রত করিলে যে সকল পাপ বিনষ্ট হইতে পারে না, রামের উপাসনা করিলে শ্রীরামচন্দ্র সেই সমুদায় পাপ বিনাশ করেন ॥ ১৩ ॥

দেহ পরিমিত সুবর্ণাদিরত্ন দান করিলে যে যে পাপের ক্ষয় হয় না, রামের উপাসনা করিলে সেই পাপ বিনাশ পায় ॥ ১৪ ॥

মূল, বন্ধ ও অধঃ, এই যে ত্রিবিধ অবস্থা আছে, তাহাও রামমন্ত্র স্মরণ করিলে সমূলে বিনাশ পায়, তাহার কিছুমাত্র অবশিষ্ট থাকে না ॥ ১৫ ॥

যিনি গুরুর নিকটে উপদিষ্ট হইয়া সেই উপদেশে কার্য্য করেন তিনি রামরূপ প্রাপ্ত হইয়া থাকেন তাঁহার পাপরাশি বিনাশ পায়। ১৬।

ওঁ ব্রহ্মবীজদোষাচ্চ নাশয়েত পৃথক্ তথা।
পিতৃ-মাতৃ-বধোৎপন্নং বুদ্ধিপূর্ব্বমঘঞ্চ যৎ।
নিঃশেষং নাশয়েত্ত্বেব রামমন্ত্রানুকীর্ত্তনাৎ॥ ১৭॥
পিতৃ-মাতৃ-স্বসৃঘ্নানাং যদ্বা বিশ্বাস-ঘাতিনাম্।
যদ্বা বালবধোৎপন্নং কৃত্যাঃ শস্ত্রানুসায়কম্॥ ১৮॥
গুরুপুত্র-কলত্রাদি-বধোৎপন্নমঘঞ্চ যৎ।
তদনুধ্যানমাত্রেণ সর্ব্বমেতদ্বিলীয়তে॥ ১৯॥
যঃ প্রয়াগাদি-তীর্থেষু সর্ব্বেষু কুরুক্ষেত্রাদিষু।
সূর্য্য-নিয়মাদি-ক্রমাদ্ ভূয়ঃ শ্রীরামকীর্ত্তনাৎ॥ ২০॥
স্ত্রীণাঞ্চ পুরুষাণাং স্যান্মন্ত্রেণানেন দোষতঃ।
যেষু যেষু বিরোধেষু রামভদ্রমুপাসতে।
দৌর্ব্বল্যাদি-ভয়ান্যেষু ন ভবন্তি কদাচন॥ ২১॥

ব্রহ্ম-বীজের দোষে পিতৃ মাতৃ হত্যা করিলে যে পাপ হয়, সেই পাপ রামমন্ত্র জপে বিনাশ পায়, রামমন্ত্রের আরাধনা করিলে অন্যান্য জ্ঞানকৃত পাপও সমূলে বিনষ্ট হইয়া যায়॥ ১৭॥

পিতৃ মাতৃ ঘাতীর যে পাপ উৎপন্ন হয়, বালক বধ করিলে যে দুষ্কৃতি জন্মে, বিশ্বাস-ঘাতীদিগের যেরূপ পাপ উক্ত আছে, সেই সকল পাপ রামোপাসককে স্পর্শ করিতে পারে না॥ ১৮॥

গুরুর পুত্র বা কলত্র বধ করিলে যেরূপ পাপ সমুৎপন্ন হয়, রামের ধ্যান করিলে তৎক্ষণাৎ সেই সমুদায় পাপ বিলীন হইয়া যায়॥ ১৯॥

প্রয়াগাদি তীর্থে, কুরুক্ষেত্রাদি পুণ্য ভূমিতে এবং অন্যান্য সর্ব্বপ্রকার তীর্থে, আর সূর্য্য ব্রতাদি নিয়ম করিলে যে সকল পুণ্য সঞ্চিত হইতে পারে, একবার শ্রীরামের ধ্যান করিলেই সেইরূপ পুণ্য জন্মিয়া থাকে॥ ২০॥

উক্ত মন্ত্রে শ্রীরামচন্দ্রের উপাসনা করিলে স্ত্রী ও পুরুষের দোষ এবং

শান্তঃ প্রসন্ন-বদনো অক্রোধো ভক্তবৎসলঃ।
অনেন সদৃশো মন্ত্রো জগৎস্বপি ন বিদ্যতে ॥ ২২ ॥
সম্যগারাধিতো রামঃ প্রসীদত্যেব সত্বরম্।
দদাত্যায়ুষ্যমৈশ্বর্য্যমন্তে বিষ্ণু-পদঞ্চ যৎ ॥ ২৩ ॥
তদেতদৃচাভ্যুক্তং তদ্বিষ্ণোঃ পরমং পদম্।
স মুক্তো ভবতি স মুক্তো ভবতি ॥

ইতি সপ্তমঃ খণ্ডঃ ॥ ৭ ॥

---

ইত্যথর্ব্বণ-রহস্যে-রামোত্তর-তাপনীয়োপনিষৎ সমাপ্তা ॥

ইতি অথর্ব্ববেদীয়-রামতাপনীয়োপনিষৎ সমাপ্তা ॥

দৌর্ব্বল্যাদি ভয় কদাচ কোন বাধা জন্মাইতে পারে না। রামমন্ত্র জপ করিলে সর্ব্বপ্রকার দোষের শান্তি হইয়া থাকে ॥ ২১ ॥

শ্রীরামচন্দ্র প্রশান্তমূর্ত্তি, প্রসন্ন বদন, ক্রোধবিহীন, ভক্ত বৎসল। এই রামমন্ত্রের তুল্য মন্ত্র এই জগতে নাই। এই মন্ত্র সর্ব্বমন্ত্রের প্রধান ॥ ২২ ॥

শ্রীরামচন্দ্রকে আরাধনা করিলে তিনি প্রসন্ন হইয়া ইহকালে দীর্ঘায়ু ঐশ্বর্য্য ও অন্তকালে বিষ্ণুপদ প্রদান করেন ॥ ২৩ ॥

পূর্ব্বোক্ত মন্ত্রসমূহে যেরূপ শ্রীরামের মাহাত্ম্য উক্ত হইল, এইরূপ বেদেও উক্ত হইয়াছে যে, বিষ্ণুর পদই পরমধাম। যিনি এই পরমপদের ধ্যান করেন, তিনি অনায়াসে মুক্তিলাভ করিয়া থাকেন। উপনিষদাদির শেষ বাক্য দুইবার পাঠ করাই বৈদিক পদ্ধতি, এই নিমিত্তই "সমুক্তো ভবতি" এই বাক্য বারদ্বয় উল্লিখিত হইয়াছে।

ইতি সপ্তম খণ্ড ॥ ৭ ॥

---

ইতি অথর্ব্বণ-রহস্যে-রামোত্তর-তাপনীয়োপনিষৎ সমাপ্ত।

ইতি অথর্ব্ববেদীয়-রামতাপনীয়োপনিষৎ সমাপ্ত ॥